# পৃথিবীর বুকে আল্লাহর শাসন

*[মানব রচিত আইন দ্বারা শাসককার্য এবং বিচার কার্য পরিচালনা করার ব্যাপারে এটি একটি গবেষণামূলক ও দলিল ভিত্তিক প্রবন্ধ]*


*লেখকঃ*

***শাইখ আবূ হামজা আল মিশরী***

*(মহান আল্লাহ তা'য়ালা তাঁকে তাওয়াগীতদের কারাগার থেকে দ্রুত মুক্ত করুন)*



প্রকাশনাঃ আনসারুল্লাহ বাংলা টীম

# সূচীপত্র

و لقد أهلكنا القرون من قبلكم لما
ظلموا و جاءتهم رسلهم بالبينات و ما
كانوا ليؤمنوا كذلك نجزي القوم
المجرمين. ثم جعلناكم خلائف في
الأرض من بعدهم لننظر كيف
تعملون

*"আর অবশ্য আমি তোমাদের পূর্বে অনেক মানবগোষ্ঠীকে ধ্বংস করে দিয়েছি, যখন তারা যুল্ম করেছিল, অথচ তাদের কাছে তাদের রসূলগণ এসেছিলেন স্পষ্ট নিদর্শন নিয়ে। কিন্তু, তারা কিছুতেই ঈমান আনার ছিল না। এভাবেই আমি অপরাধী লোকদেরকে প্রতিফল দিয়ে থাকি। অতঃপর আমি তোমাদেরকে প্রতিনিধি করেছি পৃথিবীতে তাদের স্থলে, যেন আমি দেখে নেই তোমরা কিরূপ কাজ কর।"*

*-সূরা ইউনুসঃ ১৩-১৪*

## অনুবাদকের কথা

بسم الله الرحمن الرحيم

الحمد لله و الصلاة والسلام على رسول الله

السلام عليكم و رحمة الله و بركاته،

*"পৃথিবীতে আল্লাহ্র শাসন"* বইটি শাইখ আবূ হামযা রচিত *"Allah's Governance on Earth"*-এর একটি বাংলা অনুবাদ। এই বইটি ইংরেজী ভাষায় ১৯৯৯ সালে সম্পাদিত হয়েছিল। এই বইটি বর্তমান যুগের সবচাইতে বড় এবং সবচাইতে গুরুত্বপূর্ণ বিষয় *'তাওহীদ আল-হাকিমিয়্যাহ্'*-এর ব্যাপারে খুবই উপকারী আলোচনা করেছে। এই বইটিতে যে সকল বিষয় নিয়ে আলোচনা করা হয়েছে সে বিষয়গুলো আমি বাংলাদেশ ভূখন্ডে বসবাসরত বাংলাভাষাভাষি ধর্মপ্রাণ মুসলিম ভাই ও বোনদের জন্য খুবই গুরুত্বপূর্ণ মনে করেছি। আমি আল্লাহ্ সুবহানাহু তা'য়ালার সাহায্য নিয়ে চেষ্টা করেছি যেন কোন ভুল না হয়। এরপর পাঠক/পাঠিকা এই বইটি থেকে কোন কল্যাণ লাভ করলে সমস্ত প্রশংসা শুধুমাত্র আল্লাহ্ সুবহানাহু তা'য়ালার জন্যই। আর বইটিতে কোন ভুল হয়ে থাকলে এর জন্য শুধুমাত্র আমি এবং শাইতন দায়ী।

আরেকটি বিষয় উল্লেখ করা প্রয়োজন যা হল, এই বইটিতে যে সকল টীকার ক্রমিক নং.-এর ক্ষেত্রে রাউন্ড ব্র্যাকেট ( ) ব্যবহার করা হয়েছে, সেগুলো এই বইটির ইংরেজী অনুবাদের সাথেই ছিল। আর যে সকল টীকার ক্রমিক নং.-এর ক্ষেত্রে স্কয়ার ব্র্যাকেট [ ] ব্যবহার করা হয়েছে, সেগুলো আমি দিয়েছি পাঠকের বুঝার সুবিধার্থে।

পরিশেষে, আল্লাহ্ সুবহানাহু তা'য়ালার কাছে দু'য়া করি যেন তিনি আমার সকল মুসলিম ভাই ও বোনদেরকে, এবং বিশেষ করে বাংলাদেশ ভূখন্ডে বসবাসরত ও বাংলাভাষাভাষি মুসলিম ভাই ও বোনদেরকে এই বুঝ দান করেন যে, শারী'য়াহ-বিহীন অবস্থা একটি সাধারণ ও স্বাভাবিক অবস্থা নয়, বরং এটি স্বভাবিক অবস্থা থেকে বিচ্যুত একটি বিপজ্জনক ও বিকৃত অবস্থা, যেখানে মুসলিমদের ঈমান, জান, মাল, 'ইয্যাত ও মেধার কোন প্রকৃত নিরাপত্তা নেই।

আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা যেন আমাদের ক্বল্ব-এ তিনি ও তাঁর রসূল ﷺ-এর প্রতি ভালোবাসা দান করেন এবং অন্য সবকিছুর চাইতে তাদের প্রতি ভালোবাসা বেশী করা হয়। আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা যেন আমাদের অন্তরে সাহস, মানসিক শক্তি ও শারীরিক শক্তি দান করেন এবং তা বৃদ্ধি করেন। আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা যেন আমাদেরকে তার শাসনব্যবস্থার সৈন্য হবার তাওফীক দান করেন। আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা যেন আমাদের গুনাহ্ মাফ করেন এবং শুধু তার জন্যই আমাদের সকল 'আমাল করার তাওফীক দান করেন। আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা যেন এই বই-এর লেখককে উত্তম প্রতিদান দান করেন। (আমীন)

**আপনার ইসলামের ভাই**

## লেখকের কথা

بسم الله الرحمن الرحيم

الحمد لله و الصلاة والسلام على رسول الله

السلام عليكم و رحمة الله و بركاته،

প্রিয় ইসলামের ভাই ও বোনেরা

আশা করি এই বই পাঠরত অবস্থায় আপনার শরীর সুস্থ ও ঈমান মজবুত রয়েছে। তাওহীদুল হাকিমিয়্যাহ্-এর উপর ইংরেজীতে বই না থাকার কারণে এই বিষয়ের উপর ব্যাপক গবেষণা একটু গুছিয়ে প্রকাশ করা অত্যাবশ্যকীয় হয়ে দাঁড়িয়েছিল। আমরা আরোও শোকাহত ছিলাম এ কারণে যে, এ বিষয়টির উপর যেরূপ মনযোগ দেওয়ার কথা, তা শাইখগণ, 'আলিমগণ, মসজিদ কমিটী ও সাধারণ মুসলিমগণ দেন না।

একই সাথে, এই উম্মাহর সমস্যা ও তাদের কার্যকর সমাধান নিয়ে আলোচনা করার ব্যাপারে বর্তমান উলামা সমাজ ও তাদের অনুসারীদের ব্যপক অনিহা দেখে বর্তমানের সবচেয়ে বিতর্কিত বিষয় – 'শারিয়াহ ও তার প্রয়োগ পদ্ধতি' এর উপর একটি নিগুঢ় তাত্বিক গবেষণা লব্ধ রচনা প্রকাশ করার প্রয়োজনীয়তা অত্যন্ত জরুরী ও সময়োপযোগী বলে আমাদের কাছে অনুভূত হল।

এই বইটির ধারণা আসে যখন আমি একজন ইজিপসিয়ান (মিশরীয়) শাইখের সাথে একটি বিতর্কে অংশগ্রহণ করেছিলাম। শাইখ যুক্তি দেখালেন যে, তাওহীদ আল-হাকিমিয়্যাহ্ একটি বিদ'আহ্ এবং মুসলিমদের উচিৎ ইসলামের পাঁচটি স্তম্ভে মনযোগ দেওয়া। দুর্ভাগ্যবশত, শাইখ ও তার অনুসারীগণ তাদের ভুল সংশোধন করে দেওয়ার কোন সুযোগ আমাদেরকে দেন নি। প্রকৃতপক্ষে তারা আমাদের প্রশ্নের উত্তর দিতে অস্বীকার করেছিল এবং আমাদের প্রতারিত করতে চেয়েছিল। আল্লাহ্ তাদেরকে হিদায়াত করুন এবং তাদের এ শয়তানিকে সেসব ভাই ও বোনদের থেকে দূরে রাখুন যারা আল্লাহ্‌র জন্য কাজ করতে চায়। শারী'য়াহ হারিয়ে যাবার পর থেকে এই উম্মাহ্ এতই অকল্পনীয় আঘাতের সম্মুখীন হয়েছে যে, সেই মুসলিম যে দিকেই তাকায়, সে শুধু দেখে নতুন বিশৃংখলা মাথাচারা দিয়ে উঠছে।

আমাদের যুগে দূর্নীতিবাজ শাসকেরা তাদের ধারন ক্ষমতা পর্যন্ত মুসলিম উম্মাতের রক্তপান করে আজ পরিপূর্ণ ও শেষ সীমায় গিয়ে পৌছেছে। তারা মুসলিম জাতিসমূহের প্রাকৃতিক সম্পদ ও সম্পত্তি লুন্ঠন ও অপব্যবহার করেছে।

আমাদের উম্মাতের খুলির উপর তারা তাদের রাজত্বের স্থাপনা গড়েছে। আমাদের মানুষদের হাড়কে তারা গার্ডার হিসেবে আর পিলার হিসেবে ব্যবহার করেছে, যা তাদের প্রাসাদ ও ভবনসমূহকে দাঁড় করিয়ে রাখে।

যখন এসব অত্যাচারী শাসকেরা মারা যায়, তারা তাদের রাজত্ব তাদের সন্তানদের হাতে দিয়ে যায় এবং এভাবে 'মুক্ত' এবং 'ডেমোক্রাটিক' প্রজাতন্ত্রকে রাজত্বে পরিণত করে। এসব মানুষ এবং তাদের স্বজাতীয়দের স্মৃতি থেকে শারী'য়াহ মুছে গেছে।

শুধুমাত্র জ্ঞানে পারঙ্গম ও হেদায়েত প্রাপ্ত 'আলিমগণ এবং তাদের সাথে মুজাহিদ্বীন তাদের জীবনকে বিসর্জন দিতে রাজি হয়েছেন শারী'য়াহ-এর ভালবাসা ও এর প্রয়োগের আকাংক্ষাকে মানুষের মনে পুনর্দীপ্ত করার জন্য।

ইনশাআল্লাহ্, এই বইটিতে আমরা পূর্ববর্তী এবং বর্তমান 'আলিমদের মধ্যে সম্পর্ক তৈরী করার জন্য চেষ্টা করেছি, কুফ্‌র ও যারা একে সমর্থন করে তাদেরকে উদ্দেশ্য করে।

তাওহীদের (আল-হাকিমিয়্যাহ) এর জন্য বর্তমান সময়ে যে সংগ্রাম চলছে তা আমাদের জন্য অত্যন্ত গুরুত্বপূর্ণ। শারী'য়াহ সব রকমের তাওহীদ ও তাওহীদের পতাকাবাহী মানুষের রক্ষক স্বরূপ কাজ করে। শারী'য়াহ হারিয়ে যাওয়ার ফলস্বরূপ আজকে আমরা আমাদের মধ্যে যা দেখি তা হচ্ছেঃ সম্পত্তি, আদর্শ, পারিবারিক জীবনে বিভেদ-বিভাজন এবং হারাম ও শয়তানি কাজের হারবৃদ্ধি যেমনঃ হোমোসেক্সুয়ালিটী (সমকামীতা), জিনা (ব্যাভিচার), সুদ ইত্যাদি।

পাঠকের কথা এবং কাজ উভয়েই যেন সুরক্ষিত হয় সে জন্য এখানে আমরা আল্লাহর ইচ্ছায় যথেষ্ট পরিমানে দালিলের সম্ভারের সন্নিবেষ ঘটিয়েছি যেন তা অন্ধকারাচ্ছন্ন অত্যাচারী নাইট্স (যোদ্ধা) ও তাদের উলামাদের (যারা আহলুস্ সুন্নাহ্ ওয়াল জামা'আহ্ এর ঐকমত্যকে নিষ্প্রভ ও পরিবর্তিত করে দিতে চায়) বিরুদ্ধে তরবারী ও ঢালস্বরূপ হয়।

যে মূলনীতিগুলো আমরা বর্তমান মুসলিমদের জন্য সবচেয়ে গুরুত্বপূর্ণ পেয়েছি সেগুলো হল, শারী'য়াহ বিহীন পৃথিবীর বাস্তবতা এবং এটা যে রোগ ও অসুস্থতার মধ্য দিয়ে যাচ্ছে তা। যে বিষয়গুলো অবশ্যই পরিষ্কার ভাবে ব্যাখ্যা করতে হবে তা হল, শারী'য়াহ ও মানুষের সম্পর্ক এবং সেই সাথে কেন শারী'য়াহ-কে অন্য সবকিছুর উপর অবশ্যই কর্তৃত্ব করতে হবে তার কারণসমূহ ও শারী'য়াহ ত্যাগ করার পরিণতি।

সম্প্রতি একটা বিতর্ক হয়েছিল শারী'য়াহ নিয়ে, যেখানে শেষ পর্যন্ত শারী'য়াহকে ডেমোক্রেসির (গণতন্ত্র) তুলনায় বাতিল বলে ঘোষণা করা হল। সেখানে মুসলিম সমাজের অনেকে ছিল যাদেরকে নিরীহভাবে ফাঁদে ফেলা হয়েছিল ডেমোক্রেটিক (গণতন্ত্র) পদ্ধতিতে। এই বইটি ইনশাআল্লাহ পাঠকদের কাছে ব্যাখ্যা করে দিবে যে এই সব মানুষদের সম্পর্কে কেমন ধারণা পোষণ করতে হবে এবং সেই সাথে মুসলিমদের ডেমোক্রেসির (গণতন্ত্র) বিষয়টি কিভাবে নিয়ন্ত্রণ ও উপস্থাপন করতে হবে।

তাওহীদ আল-হাকিমিয়্যাহ্ কি? এটা কি একটি বিদ'আহ্? সাহাবীগণ শারী'য়াহ-এর প্রয়োগ সম্পর্কে কি বলেছিলেন? কেন হাকিমিয়্যাহ্ গুরুত্বপূর্ণ? এই বইটি পড়ার মাধ্যমে অনেক প্রশ্নের সাথে এই প্রশ্নগুলোর উত্তর দেওয়া হবে এবং ইনশাআল্লাহ্ পাঠক শারী'য়াহ ও এর প্রয়োগের স্বচ্ছ গুরুত্ব উপলব্ধি করবেন।

পরিশেষে, আমরা তাওহীদের বিশুদ্ধ শাইখদের বিশেষ কৃতজ্ঞতা জানাতে চাই, আমাদের সময়ের বিদ'আহ্ এর বিরুদ্ধে সত্যিকারের তরবারী তুলে ধরার জন্য।

এই 'আলিমগণ , যাদের আমরা উল্লেখ করি, তাদের সম্পর্কে আল্লাহ্র বর্ণনা হলঃ

مِّنَ ٱلْمُؤْمِنِينَ رِجَالٌ صَدَقُوا۟ مَا عَـٰهَدُوا۟ ٱللَّهَ عَلَيْهِ ۖ فَمِنْهُم مَّن قَضَىٰ نَحْبَهُۥ وَمِنْهُم مَّن يَنتَظِرُ ۖ وَمَا بَدَّلُوا۟ تَبْدِيلًا ﴿٢٣﴾

*"মু'মিনদের মধ্যে কতক পুরুষ এমনও আছে যারা আল্লাহ্র সাথে কৃত তাদের অঙ্গীকার পূর্ণ করেছে; তাদের মধ্যে কেউ কেউ শাহাদাতবরণ করেছে এবং কেউ কেউ প্রতীক্ষায় রয়েছে। তারা স্বীয় সংকল্প একটুও পরিবর্তন করেনি।"* *-সূরা আল-আহ্যাবঃ ২৩*

তাওহীদের 'আলিমগণ যেমনঃ আল 'আল্লামাহ্ মুহাম্মাদ ইব্ন ইবরহীম, আল 'আল্লামাহ্ মুহাম্মাদ আল আমীন আশ্-শানক্বিতী, আল 'আল্লামাহ্ মুহাম্মাদ শাকির এবং তার ভাই 'আল্লামাহ্ মাহমুদ শাকির, শাইখ সায়্যিদ ক্বুত্ব, শাইখ 'আব্দুল্লাহ্ 'আয্যাম এবং শাইখ হাসান আল বান্না (رحمه الله), এবং সেসব 'আলিমগণ যারা আজ জীবিত, যারা আজ জিহাদের উপস্থাপক যেমনঃ শাইখ 'উমার 'আব্দুর্ রহমান, এছাড়াও হাজারো শাইখ এবং ইল্মের ছাত্রগণ যারা আজ 'আরব উপদ্বীপসমূহে বন্দী, যারা শারী'য়াহ এর প্রয়োগের জন্য সর্বাত্মক প্রচেষ্টা করছে, এবং মুজাহিদ্বীন, শাইখ উসামা ইব্ন লাদিন[১], আবু মুহাম্মাদ আল-মাক্বদিসী এবং আরোও অনেকে (হাফিজাহুমুল্লাহ্), আমরা তাদের কৃতজ্ঞতা জানাই এবং তাদের সম্মান করি তাদের তাওহীদের ব্যাপারে এরূপ অবস্থানের জন্য। আমরা আল্লাহ্ রব্বুল 'ইয্যাত এর কাছে দু'য়া করি যেন তাদেরকে জান্নাতের সর্বোচ্চ স্থান দেওয়া হয়।

---

[১] ১৯৯৯ এর গ্রীষ্মে এই বইটি সম্পাদিত হয়, যখন এই সিংহপুরুষ জীবিত ছিলেন এবং আমেরিকা ও তার মিত্রদের বিরুদ্ধে রক্ষনাত্মক জিহাদে লিপ্ত ছিলেন। ২০১১ সালে আমেরিকার সেনাবাহিনীর দ্বারা শাইখ শাহাদাত বরণ করেন। আল্লাহ্ সুবহানাহু তা'আলা যেন তাকে ক্ষমা করেন এবং তাকে শাহীদ হিসেবে ক্ববূল করেন। আমীন। তার সাহসিকতা, বীরত্ব, বিচক্ষণতা, বিনয়, উম্মাহ্-এর প্রতি দয়াশীলতা, স্বল্পভাষিতা ইত্যাদি বৈশিষ্ট্যের সমন্বয়ে তিনি ছিলেন একজন অসাধারণ ব্যক্তিত্ব, যা এমনকি কুফ্ফাররাও স্বীকার করতে বাধ্য হত।

সবশেষে, আমি সব ভাইদেরকে কৃতজ্ঞতা জানাতে চাই এই বইটি সংকলন করার ক্ষেত্রে তাদের কঠোর প্রচেষ্টা ও পরিশ্রমের জন্য।

আল্লাহ্ যেন আমাদের কাজ, প্রচেষ্টা ক্ববূল করেন এবং শুধু তার জন্যই আমাদের নিয়্যাহ্-কে স্থির করে দেন। আল্লাহ্ যেন আমাদের নিয়্যাহ্-কে তার জন্যই স্থির করে দেন, আমাদের দূর্বলতা দূর করে দেন এবং তার জন্য আমাদেরকে পরস্পরের সাহায্যকারী বানিয়ে দেন। আমীন

**আপনার ইসলামের ভাই,**

**আবূ হামযা**

## সূচনা

সকল প্রশংসা শুধুমাত্র আল্লাহ্‌র জন্য, আমরা তার প্রশংসা করি, তার কাছে সাহায্য প্রার্থনা করি, আমরা তার কাছে ক্ষমা প্রার্থনা করি এবং তার কাছে আমরা আশ্রয় প্রার্থনা করি আমাদের নাফ্‌স ও 'আমালের খারাবি থেকে। যাকে তিনি হিদায়াত করেন তাকে কেউ পথভ্রষ্ট করতে পারে না, আর যাকে তিনি পথভ্রষ্ট করেন তাকে কেউ হিদায়াত করতে পারে না।

আমরা সাক্ষ্য দেই যে, আল্লাহ্‌ ছাড়া 'ইবাদাতের যোগ্য কোন ইলাহ্‌ নেই, তিনি এক এবং তার কোন শরীক নেই এবং মুহাম্মাদ ﷺ তাঁর বান্দা ও রসূল। সর্বোত্তম কথা হল আল্লাহ্‌র কিতাব এবং সর্বোত্তম হিদায়াত হল মুহাম্মাদ ﷺ এর প্রদর্শিত পথ।

দ্বীনের মধ্যে সবচেয়ে নিকৃষ্ট কাজ হল নব্য আবিষ্কৃত 'ইবাদাত; সকল নব্য আবিষ্কৃত 'ইবাদাতই বিদ'আহ্‌, সকল বিদ'আহ্‌-ই পথভ্রষ্টতা এবং সকল পথভ্রষ্টতা জাহান্নামের দিকে নিয়ে যায়।

يا أيها الذين آمنوا اتقوا الله وقولوا قولاً سديداً يصلح لكم أعمالكم ويغفر لكم ذنوبكم ومن يطع الله ورسوله فقد فاز فوزاً عظيماً

*"ওহে যারা ঈমান এনেছ! তোমরা আল্লাহ্‌কে ভয় কর এবং সঠিক কথা বল। আল্লাহ্‌ তোমাদের কর্মসমূহকে সংশোধন করবেন এবং তোমাদের গুনাহ্‌ ক্ষমা করবেন। আর যে কেউ আল্লাহ্‌ এবং তার রসূলের আনুগত্য করে, সে তো মহা সাফল্য লাভ করেছে।"-সূরা আল-আহ্‌যাবঃ ৭০-৭১*

يا أيها الذين أمنوا اتقوا الله وكونوا مع الصادقين ما كان لأهل المدينة ومن حولهم من الأعراب أن يتخلفوا عن رسول الله ولا يرغبوا بأنفسهم عن نفسه ذلك بأنهم لا يصيبهم ظمأ ولانصب ولا مخمصة في سبيل الله ولا يطئون موطئاً يغيظ الكفار ولا ينالون من عدو نيلاً إلا كتب لهم به عمل صالح إن الله لا يضيع أجر المحسنين

*"ওহে যারা ঈমান এনেছ! তোমরা আল্লাহ্‌কে ভয় কর এবং সত্যবাদীদের সাথী হয়ে যাও। মদীনাবাসী ও তাদের পার্শ্ববর্তী মরুবাসীদের পক্ষে সমীচিন নয় আল্লাহ্‌র রসূলের সঙ্গ ত্যাগ করে পিছনে থেকে যাওয়া এবং রসূলের জীবনের চেয়ে নিজেদের জীবনকে প্রিয় মনে করা। এ কারণে যে, আল্লাহ্‌র রাস্তায় তাদের যে পিপাসা, ক্লান্তি ও ক্ষুধা ক্লিষ্ট করে এবং তাদের এমন পদক্ষেপ যা কাফিরদের ক্রোধের উদ্রেক করে, আর শত্রুপক্ষ থেকে তারা যা কিছু প্রাপ্ত হয়, তার প্রতিটির বিনিময়ে তাদের জন্য একটি নেক 'আমাল লিখা হয়। নিশ্চয়ই আল্লাহ্‌ নেককারদের শ্রমফল বিনষ্ট করেন না।"*
*-সূরা আত্‌-তাওবাহঃ ১১৯-১২০*

# শারী'য়াহ ব্যতীত পৃথিবীর অবস্থা

আজ যে পৃথিবীতে আমরা সবাই বাস করছি, তা সর্বোচ্চ মাত্রার বিশৃংখলার মধ্য দিয়ে যাচ্ছে। দিগন্তে তাকালে দেখতে পাই আমরা আমাদের ভবিষ্যৎ সম্পর্কে অনিশ্চিত। কেউ বলেছেন যে, পৃথিবী ক্রমবর্ধমান জনসংখ্যা ধারন করতে পারছে না। অন্যরা বলছেন যে, চাষযোগ্য জমি অপ্রতুল, যার ফলে ব্যাপক আকারের খাদ্যাভাব অনেক দেশের জন্য অনিবার্য। এই কারণে এবং অন্যান্য কারণে বিভিন্ন দেশ জমি দখল ও সীমানা বিতর্কের জন্য যুদ্ধ ঘোষণা করছে। আর সেই সময়ে অন্যান্য দেশ পার্লামেন্টের নিরাপত্তার মধ্যে বসে এসব যুদ্ধের অর্থের যোগান দিচ্ছে এবং এই যুদ্ধে নিজেদের অবস্থান তৈরীর জন্য প্রতিযোগিতা করছে। যদি আমরা কোন সংবাদপত্র পড়ি, আমাদেরকে বলা হয় যে, একটি যুদ্ধ শুরু হয়েছে, হয় তা জমির বিতর্ক, খাদ্য, পানি এবং মানুষের মৌলিক অধিকার এর জন্য।

শারী'য়াহ এর অনুপস্থিতিতে পৃথিবীর সমস্যাগুলোকে নিম্নের পয়েন্টগুলোতে সারাংশ করা হলঃ

১। প্রাকৃতিক সম্পদ, যা মারাত্মক হারে ভোগ করা হচ্ছে এবং অপব্যবহার করা হচ্ছে।

২। কাফিরদের আন্তর্জাতিক আইন পৃথিবীতে প্রয়োগ করা হয়েছে, যেমনঃ ক্যাপিটালিজম, সোস্যালিজম, কমিউনিজম এবং অন্যান্য। এই আইনগুলো সমাজের অভিজাত শ্রেনীর লোকদের দ্বারা তৈরী হয় তাদের নিজেদের সুবিধার জন্য এবং তারা যেন চিরকাল সেই অবস্থানে থাকে তা নিশ্চিত করার জন্য।

৩। দূষণ একটি গুরুত্বপূর্ণ সমস্যা, যেহেতু ক্ষতিকর বিষাক্ত পদার্থ মাটিতে প্রবেশ করে এবং বায়ুমন্ডলের সাথে মিশে যায়। এই ধারাবাহিকতায় পানি সরবরাহ এবং মানুষের খাদ্যচক্র এখন দূষিত।

৪। পৃথিবীর বিভিন্ন অংশে খাদ্য এখন দুর্লভ, এমনকি এমন সব অংশেও যেখানে হাজার বছর ধরে শষ্য পাওয়া যেত, কিন্তু এখন মাটি ছাড়া সেখান থেকে আর কিছুই পাওয়া যায় না। তাছাড়াও, যেহেতু নগরায়নের হার বৃদ্ধি পাচ্ছে এবং ব্যাপক হারে গ্রাম্য সম্প্রদায় বিলুপ্ত হচ্ছে, খাদ্যোৎপাদনের হার উঁচু মাত্রায় হ্রাস পাচ্ছে। এরই ফলাফলস্বরূপ, পৃথিবীর বিভিন্ন শহরাঞ্চলে খাদ্য ঘাটতি একটি স্বাভাবিক ঘটনা।

৫। ধারাবাহিক যুদ্ধ পৃথিবীর পৃষ্ঠকে একটি স্থায়ী যুদ্ধ ময়দানে পরিণত করেছে। যুদ্ধের এলাকাগুলোতে অবিস্ফোরিত মিসাইল এবং বোমা, বিষাক্ত গ্যাসের গোলা, ল্যান্ড-মাইন ফেলে যাওয়া হয়, বা ভুলে রয়ে যায়। জাতিসংঘের হিসেব অনুসারে আজ আফগানিস্তানে রাশিয়ার ব্যর্থ হামলার ফলাফলস্বরূপ ৬ লাখেরও বেশী ল্যান্ড-মাইন রয়েছে। অনেক হাজারো মানুষ বিশেষ করে শিশুরা আহত ও নিহত হচ্ছে।

৬। যুদ্ধের ফলাফলস্বরূপ দুর্ভিক্ষ, মহামারী ব্যাধি, জুয়া, মদ, ড্রাগসের অপব্যবহার যেমন হচ্ছে, অনেক নারী ও শিশুরা গৃহহীন হয়ে পড়েছে। এসব দূর্বল ও প্রতিনিয়ত অত্যাচারিত মানুষগুলো সুদভিত্তিক পদ্ধতি, পতিতাবৃত্তি,

ড্রাগ্‌স ও অন্যান্য শয়তানী কাজের শিকার হচ্ছে। প্রকৃতপক্ষে, পতিতাবৃত্তি, অশ্লীলতা, যৌন ব্যাধি এবং আত্মহত্যার হার বিশ্বব্যাপী বৃদ্ধি পাচ্ছে।

৭। জেনেটিক ইঞ্জিনিয়ারিং এখন বিজ্ঞানের সবচেয়ে আধিপত্য বিস্তারকারী একটি শাখা, কৃষিকাজের পশু, চাষযোগ্য শষ্য, ঔষধ এবং মানব অঙ্গ-প্রতঙ্গ আজ বিজ্ঞানের অপব্যবহারের শিকার। আমাদের সম্পূর্ন অস্তিত্ব স্থায়ীভাবে পরিবর্তিত করা হয়েছে এবং আমাদের জীবন-পদ্ধতি ও মানব প্রকৃতি আজ ক্লোনিং ও ডিএনএ প্রযুক্তির হুমকির মুখে।

## ১। প্রাকৃতিক সম্পদের অপব্যবহার

আমাদের দৈনন্দিন জীবনের অনেক প্রয়োজনীয় জিনিস আজ আমরা আমাদের প্রাপ্য হিসেবে ধরেই নিয়েছি। আর তা এজন্য নয় যে, আমরা জীবন নিয়ে সন্তুষ্ট অথবা আমরা জীবন অনেক ভালই পরিচালিত করছি। বরং, প্রকৃতপক্ষে যারা আমাদের শিক্ষাব্যবস্থার কর্তৃত্বে আছে তারাই আমাদের অকৃতজ্ঞ ভাবে প্রস্তুত করেছে। আমরা প্রাকৃতিক সম্পদ ব্যবহার করি, অপব্যবহার করি, আল্লাহ্‌র অধিকারের কথা চিন্তা না করেই, অন্যান্যদের অধিকারের কথা চিন্তা না করে, আর পৃথিবীর অধিকার/হাক্ব-এর কথা তো মোটেও নয়।

খাদ্য, পানি, খনিজ পদার্থ এবং জীবাশ্ম তেল---এগুলোর সম্পূর্ন অপব্যবহার করা হচ্ছে।

**১ম প্রসঙ্গঃ** মানুষ প্রতিদিন বিশাল পরিমাণের খাবার গ্রহণ করে। কিন্তু, এর চেয়েও বেশী পরিমাণের খাবার অপচয় করে ব্যক্তিগতভাবে, রেস্টুরেন্টে, হোটেলে, বাসগৃহে, খামারে এবং বিভিন্ন উৎপাদনকারী কোম্পানীতে। একটি সহজ উদাহরণ হল ম্যাকডোনাল্ডস রেস্টুরেন্টের ধারা, যারা তাদের বিভৎস চেহারা বিশ্বের সব দেশেই ফুটিয়ে তুলেছে। ম্যাকডোনাল্ডস প্রতিদিন বিশাল পরিমাণের খাবার ফেলে দেয়, যা রান্নার পর অতিরিক্ত থেকে যায়। কিছু হয়ত চ্যারিটী/দান ও ঘরহীন মানুষদের দেওয়া হয়, কিন্তু অধিকাংশই ফেলে দেওয়া হয়। তার সাথে যোগ হয় অন্যান্য খাদ্যোৎপাদন-কোম্পানীগুলোর ফেলে দেওয়া খাবার। পরবর্তীতে এগুলো আবর্জনার কোম্পানীগুলোর দ্বারা সার অথবা পশুর খাদ্য হিসেবে অথবা মাটি ভরার কাজে ব্যবহৃত হয়। এভাবে, লাখ লাখ টন খাবার বিশ্বব্যাপী ধ্বংস হচ্ছে, যদিও লাখ লাখ মানুষ হয় নিয়মিত খাবার থেকে বঞ্চিত অথবা পুষ্টিহীনতায় ভুগছে। অনেক বিশাল বানিজ্যিক খাদ্য উৎপাদনকারী কোম্পানীগুলোর নিয়ম হল, তারা অতিরিক্ত খাদ্য ফেলে দেয়, যেহেতু তারা অতিরিক্ত খাবার বিনামূল্যে বিতরণকে বানিজ্যিকভাবে লাভজনক বলে বিশ্বাস করে না। প্রকৃতপক্ষে, বিভিন্ন পাশ্চাত্যের দেশে এবং বিশেষভাবে ইউরোপে কিছু নাম যেমনঃ বাটার মাউন্টেইন, মিল্ক লেইক্‌স এবং গ্রেইন মাউন্টেইন- ইত্যাদি খুবই পরিচিত। অতিরিক্ত খাদ্যোৎপাদনের ফলাফলস্বরূপ জমে থাকা দুধ, ময়দা, মাখন, চিজ- ইত্যাদি বোঝাতে এই নামগুলো ব্যবহার করা হয়, যা স্বল্প মূল্যে বিক্রয় অথবা দরিদ্র জাতিসমূহে বিনামূল্যে বিতরণ না করে বরং বছরশেষে ধ্বংস করে দেওয়া হয়। পাশ্চাত্যের অর্থনীতিবিদ-রা যুক্তি দেখায় যে, এসব খাদ্য ধ্বংসের মাধ্যমে আর্থিক মার্কেটের স্থিতাবস্থা বজায় থাকে এবং আসলে অর্থনৈতিক বৃদ্ধি রক্ষা হয়। অথচ এসব পদ্ধতি প্রকৃতপক্ষে লাখ লাখ মানুষের মৃত্যু ডেকে আনে।

এভাবে, তাদের লোভ তাদের বিবেক-বুদ্ধির আকাশকে মেঘের মত ঢেকে ফেলেছে, যার ফলে তারা বোঝে না যে, তারা বিশাল পরিমাণের খাবার কোন কারণ ছাড়া নষ্ট করছে। এই অপচয় শুধু খাদ্যের ক্ষেত্রেই নয়, বরং আকর্ষনীয় প্যাকেজিং এর পিছেও প্রচুর অপচয় হয়। লাখো একরের গাছ ধ্বংস করা হয়, যেন প্যাকেজিং এর কাগজ পাওয়া যায় এবং সেই সাথে লাখো একরের গাছপালার জমি ধ্বংস করা হয়, যেন তারা তাদের 'বিফ বার্গার' এর দোকান-পাটকে আরোও প্রসারিত করতে পারে।

**২য় প্রসঙ্গঃ** বিভিন্ন উপায়ে আমাদের দ্বারা পানির অপচয় ঘটে। খুব সাধারণ কাজ যেমন দাঁত ব্রাশ করা থেকে শুরু করে গোসল করার ক্ষেত্রে বিশাল পরিমাণের পানির অপচয় করা হয়। অথচ এখানে এক বালতি পানিই যথেষ্ট। অনেক কল-কারখানা তাদের বর্জ্য পদার্থ নদী ও সমুদ্রে ফেলে দেয়, যেগুলো অতি উচ্চ পর্যায়ের বিষাক্ত পদার্থ সমৃদ্ধ হয়ে থাকে। এর চরমমাত্রা দেখা যায় অষ্ট্রিয়াতে, যেখানে ৪০,০০০ গ্যালন সায়ানাইড (একটি বিষাক্ত কেমিক্যাল যা অতি অল্প ডোজ খেলেও তা মৃত্যুর জন্য যথেষ্ট) মাইনিং এর জন্য ব্যবহার করা হয়, যেন ভূপৃষ্ঠ থেকে তারা সোনা ও রূপা উত্তলন করতে পারে, তা অমনযোগীভাবে লিক হয়ে যায় ডানুব নদীতে।

অনেক সংখ্যা লঘুর অমনযোগীতার কারণে তার ফল ভোগ করতে হবে অনেক সংখ্যক মানুষের, যারা ডানুব নদীর কাছে বসবাস করে। ডানুব নদীর আসেপাশের মানুষকে ট্যাংকার করে পানি পৌছানো হয়। নদীটিতে উদ্ভিদ ও প্রানীর শত প্রজাতি আজ বিলুপ্তির পথে। আর যদি বিষাক্ত পানি স্পর্শ করা হয়, তবে তা তৎক্ষনাৎ জ্বলে যায়। ১৯৯২ সালে ব্রিটেইনে আবিষ্কৃত হয় যে, ইউকে-এর নদীসমূহে দূষণের ফলে কিছু মাছ এখন অনুর্বর, যেখানে আরোও কিছু মাছ হেওমার্প্রোডাইট ( পুং এবং স্ত্রী উভয় বৈশিষ্ট্যের অধিকারী)। প্রশান্ত মহাসাগরে লাখ লাখ টন বিষাক্ত ও বর্জ্য পদার্থ প্রবাহিত করা হয়। পৃথিবীর বিভিন্ন উপকূল রেখায় পানি এত বিষাক্ত যে, সাঁতার কাটাই বিপজ্জনক, পান করা তো দূরের কথা। এসব ঘটনা শুধু এজন্যই ঘটছে কারণ পানি ও তার উপস্থিতিকে অবহেলার দৃষ্টিতে দেখা হয়।

**৩য় প্রসঙ্গঃ** এই সমস্যাটি উপরে উল্লেখিত অন্যসব সমস্যাকে অন্তর্ভুক্ত করে। আমাদের প্রাকৃতিক সম্পদের বর্তমান অবস্থা এমন দাঁড়িয়েছে, যা আমাদেরকে জীবাশ্ম তেলের বিকল্প খুঁজতে বাধ্য করছে। এসব সম্পদের অপব্যবহার ও দখল উনিশ শতকের এর শুরু থেকে যা এখনও থামেনি। আর্থ-ক্রাস্ট (ভূ-তল) থেকে সোনা ও রূপা উত্তলনের ফলে বিভিন্ন ক্যাটাস্ট্রফিক-ডিজাস্টার/ভয়াবহ-বিপর্যয় (যেমনঃ ডানুব নদী) হচ্ছে। একবার যখন সোনা, রূপা, টিন, জিংক ইত্যাদি তুলে ফেলা হয়, এরপর সেই স্থানে বিশাল গর্তের সৃষ্টি হয়। পাথর ও মাটিকে ধরে রাখার জন্য সেই স্থানে আর কিছুই থাকে না, যার ফলে প্রকৃত আর্থ-ক্রাস্ট (ভূ-তল) দূর্বল হয়ে পড়ে। ফলে টেকটোনিক মুভমেন্ট বৃদ্ধি পায় এবং যেসব স্থানে আগে ল্যান্ড-স্লাইড (ভূমি ধ্বস) ও ভূমিকম্পের কথা শোনা যেত না, এমন সব স্থানের মানুষ আজ এসব প্রাকৃতিক দুর্যোগ দ্বারা আক্রান্ত।

পৃথিবীর মাটির অপব্যবহার করা হচ্ছে। একটি জমিতে নির্দিষ্ট পরিমাণ চাষাবাদের পর এর কোন বিশ্রামের সুযোগ না দিয়ে এর চরম সীমা পর্যন্ত চাষাবাদ করা হচ্ছে, যতক্ষণ না সেই জমিটি তার সমস্ত পুষ্টি হারিয়ে ফেলে। যার ফলে এসব জমির মাটি কঠিন হয়ে পড়ছে এবং অনুর্বর হয়ে যাচ্ছে। এই প্রক্রিয়াটিকে ধীর গতির করার জন্য আরোও

বেশী পরিমাণে সার ও কেমিকেল যোগ করা হয়। যার ফলে দূষণ বৃদ্ধি পাচ্ছে এবং মাটির সাধারণ নিয়ম-চক্র ক্ষতিগ্রস্ত হচ্ছে।

জীবাশ্ম তেলের উৎপাদন বৃদ্ধির জন্য দ্রুত গতিতে খনন ও কর্তন চলছে। যা গ্রাম্যাঞ্চল, সমুদ্রপৃষ্ঠ ও আবহাওয়ামন্ডলীর স্থায়ী ক্ষতি সাধন করছে।

বিকল্প শক্তির উৎস যেমনঃ পানি শক্তি, সৌর শক্তি, বায়ু শক্তি, বিদ্যুৎ শক্তি ইত্যাদিও আছে। কিন্তু পেট্রো-ডলার ও স্টক-মার্কেট এগুলোর ব্যাপক ব্যবহারে প্রতিবন্ধকতা সৃষ্টি করে।

## ২। আন্তর্জাতিক আইনসমূহ

অল্প কিছু সংখ্যক মানুষের দ্বারা আন্তর্জাতিক আইন রচিত হয়, কিন্তু তা সমগ্র বিশ্বের মানুষের জীবনের উপর প্রভাব ফেলে। কারণ এটা কর্তৃত্বে থাকা মানুষের করা আইন, যা সংরক্ষিত শ্রেণীর (শাসক, শিল্পের মালিক, ধনী ব্যবসায়ী) পক্ষে দূষণকর্ম ও পৃথিবীর সম্পদের ধ্বংস সাধন সম্ভব করে তুলে। প্রকৃতপক্ষে, ব্যক্তিগতভাবে কেউ দূষণ বন্ধ করতে চাইলে তাকে এ্যারেস্ট করা হয় এবং বিভিন্ন রকমের অপরাধের দায়ে শামিল করা হয়। উদাহরণস্বরূপ, 'ফ্রেঞ্চ ভেস্ল'-এর বিষাক্ত বর্জ্য পদার্থ 'নর্থ সী'-তে ফেলা বন্ধ করার চেষ্টা করার জন্য এনভাইরনমেন্ট (পরিবেশ) প্রেসার গ্রুপ 'গ্রীন পিস' এর প্রতিবাদীদেরকে এ্যারেস্ট করা হয় এবং বন্দী করা হয়। চরম কিছু ক্ষেত্রে, এসব বিবেকবান প্রতিবাদী ও বিজ্ঞানীগণ---হয়ত তারা আগেই অবসর গ্রহণ করেছেন; এদেরকে মৃত পাওয়া যায় রহস্যময় অবস্থায়। এসব আইনে তিনটি বিষয় প্রতিয়মানঃ

### *১। যেসব আইন কিছু নির্দিষ্ট ধরনের ভাবাদর্শ থেকে আসে, যেমন সোস্যালিজম, ক্যাপিটালিজম, কমিউনিজম, ডেমোক্রেসি ইত্যাদি।*

মানুষের কামনা-বাসনা থেকে প্রসূত এসব আইন পৃথিবীতে বিশাল দূর্ভোগ বয়ে এনেছে। এই ছোট্ট নীল গ্রহটি মানুষের হাতে যে পরিমাণ অশান্তির শিকার হয়েছে, আল্লাহ্ সুবহানাহু তা'য়ালার অন্য কোন সৃষ্টির দ্বারা তা হয়নি। রাজ্যভিত্তিক স্টেইট (সাম্রাজ্য) ও সাংবিধানিক স্টেইট (সাম্রাজ্য)সমূহের মধ্যকার দ্বন্দ্বের মাধ্যমে প্রথম বিশ্বযুদ্ধের সূত্রপাত হয়। কমিউনিস্টরাও এ যুদ্ধে উল্লেখযোগ্য ভূমিকা পালন করে, যেহেতু সোস্যালিজম তখন বিশ্বমঞ্চে পা রেখেছে। এই যুদ্ধগুলো 'ট্রেঞ্চ ওয়ারফেয়ার' এর বৈশিষ্ট্য পূরণ করেছে, যেখানে বিশাল সংখ্যক মানুষ নিহত ও আহত-পঙ্গু হয়, এমনকি যেসব সৈন্য ঘরে ফিরেছিল, তারাও সম্পূর্নরূপে মানসিকভাবে সুস্থ হয়নি। এই বিপর্যয়ের ফলস্বরূপ ৩,৭০,০০০০০ জন মানুষ নিহত হয়, যার বেশীর ভাগই কবরে গেল এর চাইতেও বড় অত্যাচারের সম্মুখীন হতে। একপক্ষে জার্মানির খ্রীষ্টান ভিত্তিক জাতীয়তাবাদী সোস্যালিজম, ইটালির ফ্যাসিজম, জাপানের বুদ্ধিস্ট ভিত্তিক ফ্যাসিজম, আর অপর পক্ষে ডেমোক্রেটিক ও সোস্যালিস্ট প্রশাসন-পদ্ধতির মধ্যে তীব্র দ্বন্দ্ব থেকে সূত্রপাত ঘটে দ্বিতীয় বিশ্বযুদ্ধের।

এসব হিংস্র প্রশাসন দ্বারা শুধু দ্বিতীয় বিশ্বযুদ্ধের মত ভয়াবহ বিপর্যয়ই আসেনি। বরং তার ফলাফলও ছিল একইরকম ভয়াবহ। প্রতি বত্রিশজন ফ্রেঞ্চ মানুষের মধ্যে ছিল একজন মৃত, প্রতি চৌষট্টিজন জার্মানের মধ্যে একজনকে হত্যা করা হয়েছিল। বিশ্বব্যাপী মৃতের সংখ্যা বাড়তে বাড়তে তা গিয়ে দাঁড়ায় ৫,৫০,০০০০০ জনে। আর তা কিসের জন্য? যুদ্ধের শেষে মানুষ দরিদ্রই থেকে গেল এবং অনাহারে দিন কাটাতে লাগল, কোলোনাইজেশন প্রজেক্ট প্রক্রিয়াধীন থাকল, আর যেসব দেশ যুদ্ধে অংশগ্রহণ করছিল না, সেগুলোকে প্রশিক্ষণ ও মৃতের শিবির হিসেবে ব্যবহার করা হয়েছিল। বিভিন্ন দেশের অর্থনৈতিক দুর্ভোগ তখনও ব্যাপক আকারে ছিল, যেমন কোরিয়া, যার প্রাকৃতিক সম্পদ জাপানিজদের শোষণে শুকিয়ে গিয়েছিল।

জাপানের দ্বিতীয়বিশ্বযুদ্ধে পরাজয়ের পর এত দ্রুত উন্নতির পিছনে সবচেয়ে বড় কারণগুলোর একটি হল, কোরিয়াকে একটি আবর্জনার পাত্র হিসেবে ব্যবহার করা। অর্থনৈতিক উন্নতি জাপানের দিকে প্রবাহিত করা হয়েছিল এবং জাপান তা থেকে ব্যাপকভাবে লাভবান হয়েছিল। শুধু কোরিয়াই নয়, এ যুদ্ধের মধ্য দিয়ে বিভিন্ন জাতি বহিরাগত শোষণের শিকার হয়। যুদ্ধে ব্যবহৃত পুরানো বাংকার ফেলে রাখা হয়েছে, যা থেকে আজও মানুষ বিস্ফোরণের শিকার হয়। রিফিউজীরা হন্তদন্ত হয়ে শহর থেকে শহর, দেশ থেকে দেশ ছুটতে বাধ্য হয়। কারণ ক্ষমতাশীলদের নতুন সীমারেখা ও দেশ অংকনের ফলে তাদের নিজেদের জায়গায় তাদের ঘুমানোর জায়গাও ছিল না। কিছু দেশ একত্রে বিলুপ্ত হয়ে গিয়েছিল, যখন অন্য কিছু দেশ সৃষ্টি করা হল এবং আরোও অনেক দেশ বৃহত্তর আন্তর্জাতিক অত্যাচারীদের কর্তৃত্বে থেকে গেল।

### *২। যেসব আইন দ্বীন ও সেকুলার আইনের মিশ্রন*

মুসলিম দেশগুলোতে আজ আমাদের যে শাসন পরিচালনার আইন আছে তা ইসলামিক আইন ও সেকুলারিস্ট কাফিরদের আইনের একটি মিলিত রূপ। এই ব্যাপারটি মুসলিমদের মনে ইসলামের প্রকৃত রূপ সম্পর্কে বিভ্রান্তি তৈরী করেছে। ইসলামিক আইনকে ঢেকে ইসলামের বদলে বিদেশী আইনকে ইসলামের নামে চালানো হচ্ছে। সাধারণ মানুষ কিছু মুসলিম-দেশে দেখতে পায় যে, সেখানে চুরি করলে হাত কেটে দেওয়া হচ্ছে। আবার সেই একই দেশে 'আলিমগণ সুদভিত্তিক ঋণের অনুমতি প্রদান করছে। ফলে মানুষ ভাবতে বসে, 'সুদ কি হালাল?' এই চিন্তা অতিক্রম করেই সে তৃপ্তি সহকারে সুদে জড়িয়ে যায়, যেহেতু ইসলামের 'আলিমগণ -এর অনুমতি দিয়েছেন। যেহেতু, এসব মানুষ অনেক দরিদ্র, তারা বুঝে না যে, যেকোন বড় পরিমাণের ঋণ যা তারা নেয়, তার বদলে সে পরিমাণ অর্থ ও তার সুদ পরিশোধ করতে হবে। এভাবে তারা যত ঋণের দিকে ঝুঁকে, তাদের দুঃখ তত বাড়তে থাকে। এ ধরনের শাসন ব্যবস্থা এর ফলাফলস্বরূপ এদের এ্যারেস্ট করে এবং এই ঋণ ও তার অতিরিক্ত সুদের বোঝা তার পরিবারের উপর চাপিয়ে দেয়।

এভাবে অন্যান্য যারা ঋণের এ সমস্যার সম্মুখীণ হয়, তারা বাস্তবতা ভুলে থাকার জন্য ড্রাগ্স ও ইন্টক্সিক্যান্ট/মাদকদ্রব্য গ্রহণ শুরু করে, আর এভাবে সামাজিক সমস্যা বাড়তে থাকে। সমস্যা বৃদ্ধির সাথে সাথে ড্রাগ্স ব্যবহার বাড়তে থাকে, ড্রাগস ব্যবহার বৃদ্ধির সাথে সাথে অপরাধ ও চুরি বাড়তে থাকে, যেহেতু ড্রাগ্স ব্যবহারকারীকে তার অভ্যাসের জন্য অর্থ ব্যয় করতে হবে। ধারাবাহিকভাবে, জেলবন্দীর সংখ্যা বাড়তে থাকে,

পতিতাবৃত্তি বাড়তে থাকে, যেহেতু মহিলাদের তাদের অভ্যাসের জন্য অর্থ ব্যয় করতে হবে। 'চাইল্ড এ্যাবইউজ' বৃদ্ধি পায়, আর এভাবে সমাজে এই ভয়াবহ অধঃপতন চলতে থাকে। এসবকিছুর কারণ হল, মানবরচিত আইন ও আল্লাহ্‌র আইনের মিশ্রন এবং এর দ্বারা শাসন করা। শাসকদের কাজ ও পদক্ষেপ দেখে মানুষ বিভ্রান্ত হচ্ছে, আর এর অনুসরণের মাধ্যমে সমাজ পশ্চাদগমন করছে-সমাজে শুধুমাত্র যা বৃদ্ধি পাচ্ছে তা হল অপরাধ, খুন ও নৈতিক অধঃপতন।

### *৩। এসব আইনের প্রকৃতি এবং কেন এগুলো কখনো কখনো আল্লাহ্‌র আইনের সাথে মিলে যায়।*

যখন এসব মিশ্র-আইনব্যবস্থা কার্যরত, এমন অনেক ঘটনা আছে যখন কোন আইন শারী'য়াহ আইনের সাথে সম্পূর্ন মিলে যায় এবং আল্লাহ্‌ যা নাযিল করেছে তার সাথে সমপূর্ন একমত হয়ে যায়। আবার অনেক ক্ষেত্রে কোন কোন আইন শুধু আল্লাহ্‌র আইনের বিপরীতই নয়, বরং তা আল্লাহ্‌র আইনের প্রতি শত্রুভাবাপন্ন। এমন একটি আইনের উদাহরণ যা শারী'য়াহ আইনের সাথে মিলে যায় তা হল, আমেরিকার আদালত পদ্ধতি, যেখানে প্রসঙ্গ ব্যক্তিকে নির্দোষ ধরা হয় যতক্ষণ পর্যন্ত না তার বিরুদ্ধে দলীল প্রমাণিত হয়।

যাহোক, এই একই আইনের ক্ষেত্রে আমরা দেখতে পাবো যে, যখন এই আইন কোন ব্যক্তিকে নির্দোষ প্রমাণিত করতে ব্যবহার করা হয়, তার পদ্ধতি শারী'য়াহ পদ্ধতির চেয়ে সম্পূর্ন আলাদা। যেমনঃ মাস-মার্ডার (গণহত্যা), ধর্ষন অথবা চুরি-এসবক্ষেত্রে শাস্তির সীদ্ধান্তের জন্য মানব-বিচার পরিচালনা করা হয়। এখানে ভয়াবহ ভুল হল, এসব অপরাধের শাস্তি অনেক বছর আগেই আল্লাহ্‌ তা'য়ালার আইনে গঠিত হয়ে গেছে। এভাবে এই পদ্ধতির শুরুতেই গলদ, যেখানে ঘটনার সাথে জড়িত সবাইকে একটি 'ভুল/অন্যায় ন্যায়বিচার' দেওয়া হয়।

এসব আইনের প্রকৃতি হল সমন্বিত কিছু রাষ্ট্র ও জাতির স্বার্থরক্ষা, যেগুলো কোন সম্মানিত রাষ্ট্রভূমির বদলে সমন্বিত ব্যবসা সমিতির ন্যায় আচরণ করে। এইসব আইনসমূহ সমাজের বীভৎস ও জঘন্য কাজসমূহকে শুধু অনুমোদনই দেয় না, বরং মহিমান্বিত করে।

যাহোক, যখনই কোন কাজ যা এই একই আইন ব্যবহার করে করা হয়, যা এই কর্তৃত্বশীল অভিজাত মানুষের (যারা এই পদ্ধতি বানিয়েছে) বিরুদ্ধে যায়, তখনই এইসব আইনকে (যেগুলোকে অতি গর্বের সাথে সর্বোত্তম বলে প্রশংসা করা হয়) হয় পরিত্যাগ করা হয়, অথবা অবজ্ঞা অথবা পরিবর্তন করা হয়। সবচেয়ে উত্তম উদাহরণ হল ১৯৯২ সালে আলজেরিয়ার নির্বাচন। তখন মুসলিম দল নির্বাচনে বিশাল ব্যবধানে এগিয়ে ছিল। সবগুলো 'পোল'-এ মুসলিম দলটি ৮০% আকারে লীডিং অবস্থায় ছিল। তখন অভিজাত ক্ষমতাশীলরা ঐ নির্বাচন বাতিল করে দেয়, সংবিধান পরিবর্তন করে এবং নতুন আইন তৈরী করে, যেন তাদের অবস্থানের উপর কোন রকম হুমকি না আসে। খুন, অগ্নিসংযোগ, ধর্ষণ এবং হিংস্রাত্মক কাজকে কৌশল হিসেবে ব্যবহার করে তারা নতুন আইন পাশ করে, যেগুলো এই নির্বাচনের পূর্বে অবৈধ ছিল।

যখন এসব পার্থিব আইন প্রয়োগ করা হয়, তখন তারা সচেতনভাবে যে কি পরিমাণ ক্ষতি বয়ে আনে তা শুরু করলে আর শেষ করা যাবে না। এগুলোর অসংখ্য খারাপ ফলাফল আছে যেগুলো লিখেই শুধু একটি বই বের করা সম্ভব।

## ৩। দূষণ

আমরা আজ এমন পারিপার্শ্বিক দ্বারা বেষ্টিত, যার প্রতিনিয়ত ব্যাপক প্রাকৃতিক পরিবর্তন হচ্ছে। এসব পরিবর্তন দূষণ ছাড়া আর কোন কিছুর ফলাফল নয়। আজ দূষণ একটি প্লেগের রূপ ধারন করেছে যা এই গ্রহকে আক্রান্ত করেছে। এই প্লেগ পৃথিবীকে মাটি, পানি ও বায়ু তিন মাধ্যমেই আক্রান্ত করছে।

### *বায়ু দূষণ*

***১ম পয়েন্টঃ*** স্প্রে ক্যান, ফ্রিজেরেশন ইত্যাদিতে যে এয়ারোসল ও ক্লুরোকার্বন ব্যবহার করা হয়, তা বায়ুমন্ডল দ্বারা শোষিত হয়। এসব কেমিকেলের মলিকুল অবশেষে তাদের গন্তব্যে পৌছায়, যখন তারা বায়ুমন্ডলের সবচেয়ে উপরের স্তরে (ওজোন স্তর) বিচরণ করে। এখানে একটি রাসায়নিক প্রক্রিয়া সাধিত হয়, যার ফলে বায়ুমন্ডল ক্ষয়প্রাপ্ত হয় এবং এই রক্ষণশীল স্তরে ছিদ্রের সৃষ্টি হয়। এর একটি উদাহরণ হল এন্টার্কটিকের উপরস্থল, যেখানে দূষণ একটি স্থায়ী ছিদ্র সৃষ্টি করেছে। এর ফলে 'ওয়াটার লেভেল' এর উচ্চতা বৃদ্ধি, 'গ্লোবাল ওয়ার্মিং', 'স্কীন ক্যান্সার' এর হার বৃদ্ধি ইত্যাদি অপ্রাকৃতিক ঘটনা ঘটছে। আরোও কিছু জায়গায় ভিন্ন ধরনের ঘটনা ঘটতে দেখা যায়। লস এঞ্জেলেস শহরে প্রকৃতপক্ষে সে জায়গার ওজোন ধীরে ধীরে নিচে এসে পড়েছে এবং সমগ্র শহরের উপরিভাগে এখন হলুদ মেঘস্বরূপ দেখা দিচ্ছে। বায়ুদূষণের ফলাফলের অন্যতম উদাহরণ 'এসিড রেইন'। 'এসিড রেইন' শুধু বাড়ীঘর ও ফসলাদিই ধ্বংস করছে না, বরং এটা আমাদের পান করার উপযোগী পানির সরবরাহকেও দূষিত করছে। আর যেহেতু মানব দেহের ৭৫%-ই পানি, তাই এতে অবাক হওয়ার কিছু নেই যে, কেন ইন্টার্নাল ডিসর্ডার, মানসিক অসুস্থতা, ইনফেক্শন ও অস্বাভাবিক রোগব্যাধি পানি পানের মাধ্যমে বৃদ্ধি পাচ্ছে।

এসব ভয়াবহ পরিবর্তনের সাথে সাথে, আমরা আরোও দেখতে পাই যে, বিভিন্ন দেশ ও শহরে বায়ুর মান এতই করুণ যে কিছু কিছু ক্ষেত্রে তা জীবনের জন্য হুমকি স্বরূপ। এসব দুঃখজনক ঘটনা সেসব মানুষ থেকে এসেছে, যাদের ক্ষমতা থাকা সত্ত্বেও তারা যে ক্ষতি সাধন করেছে, তা মেরামত করার জন্য সময় ব্যয় করবেন না।

### ১। পানি সরবরাহ দূষিত করা হয়েছে।

***২য় পয়েন্টঃ*** যদিও আমরা পানি প্রসঙ্গে দুইবার আলোচনা করেছি, পানি যে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে তা বলে শেষ করা যায় না। যেসব কৃষকেরা ফসলে কীটনাশক ব্যবহার করছে, তারা সম্পূর্ন দৃশ্যটি ও তাদের এ কর্মের ধারাবাহিকতা দেখতে পাচ্ছে না। যখন কৃষকেরা কীটনাশক ব্যবহার করে, তখন তার কিছু অংশ চুইয়ে প্রকৃত মাটির তলদেশে পৌছে যায়। এ সময় এটি সকল ছিদ্র ও ফাটল পাড় হয়ে পৃথিবীর পানির স্তরে (ওয়াটার ট্যাবল) পৌছে যায়, যা আবারও আমাদের পানি সরবরাহ করার একটি গুরুত্বপূর্ণ উৎস।

এই একই জায়গা থেকে কুয়ায় পানি সরবরাহ করা হয়। এ রকম ছোট্ট ভুলের জন্য সম্পূর্ন নগর ও শহরগুলো দূষিত হয়েছে। এরূপ অবস্থার পানি কোন পশুরই পানের উপযোগী নয়, মানুষ তো পরের কথা। আর এ কারণেই অনেক

কুয়ায় মাটি ভরাট করে বন্ধ করে দেওয়া হয়। যেসব মানুষ তাদের বিশুদ্ধ পানির উৎসের জন্য এসব কুয়ার উপর নির্ভর ছিল, আজ তারা এই রহ্‌মত হতে বঞ্চিত। এ ক্ষেত্রে কত জঘন্য কাজ এই মানবজাতি করেছে!

**২। স্বয়ং পৃথিবীকে দূষিত করা হচ্ছে।**

***৩য় পয়েন্টঃ*** এই অংশে আমাদের সেসব উদ্ভিদের প্রতি মনযোগ দিতে হবে, যেগুলো দূষিত হয়েছে এবং এভাবে বিভিন্ন দূষক পদার্থ শিকড়ে স্থানান্তর করে এবং শিকড় থেকে মাটিতে পাঠিয়ে দেয়। এসব উদ্ভিদে যখন কীটনাশক মিশ্রিত পানি স্প্রে করা হয়, তখন তারা পানির সাথে সাথে এসব কীটনাশক পদার্থ শিকড়ের মাধ্যমে গ্রহণ করে। এভাবে এসব বিষাক্ত পদার্থ শিকড় দ্বারা বাহিত হয় এবং চারা গাছেও প্রবেশ করতে পারে। ফলে এখন বিষাক্ত পদার্থ শুধু বৃক্ষস্বরূপ উদ্ভিদেই নয়, বরং চারাগাছেও রয়েছে। এখানেই শেষ নয়। যখন এসব দূষিত পদার্থ কোন কিছুর ব্যাঘাত ছাড়া মাটিতে প্রবেশ করে, তখন তা মাটির যে ক্ষতি করে তাও ভয়াবহ।

যা একজন ব্যক্তিকে এক অথবা দুই ডোজ দ্বারা অসুস্থ করে দিত, তার এক ডোজ-ই আজ একজন ব্যক্তির মৃত্যুর জন্য যথেষ্ট। এভাবে এই মাটি পশু ও মানুষকে দূষিত করার মাধ্যমে এই প্লেগের ধারক হয়ে গেছে। প্রতি বছর পার হবার সাথে সাথে ফলনের মান ও পরিমাণ উভয়েরই অবনতি আজ এক করুণ বাস্তবতা।

**৪। খাদ্য**

অন্য তিনটি বিষয় আমাদের সামনের এই বিষয়টির সাথে সম্পর্কযুক্ত। এই গ্রহে আমাদের ভোগ করা বেশীর ভাগ খাবারই আসে এই বিষাক্ত মাটি থেকে যা বিষাক্ত পানি দ্বারা উর্বর করা হয় এবং যার দ্বারা 'এ্যাসিড রেইন' শোষিত হয়। কোন সন্দেহ নেই যে, আমাদের খাদ্যের উপর এই মাটির কুপ্রভাব রয়েছে। যাহোক, আমরা স্বয়ং খাদ্যের উপর বেশী মনযোগ দিতে চাচ্ছি না, যেমনটা আমরা খাদ্যের বিতরণপদ্ধতির উপর দেই।

এই বিষয়টির তিনটি পয়েন্ট রয়েছেঃ

**১। পৃথিবীতে চাষযোগ্য ভূমির পরিমাণ**

**২। দরিদ্রদের খাদ্যবিতরণ**

**৩। প্রতি ব্যক্তির খাদ্যের পরিমাণ**

***১ম পয়েন্টঃ*** যেসব বিজ্ঞানীগণ পৃথিবীর পর্যালোচনা করেছেন মহাশূন্য থেকে এবং সেই সাথে পৃথিবীপৃষ্ঠ থেকে, তারা বলেছেন যে, পৃথিবীর ২%এর চেয়ে অল্প কিছু বেশী জমি পৃথিবীবাসীর জন্য খাদ্যের যোগান দিতে পারে। এর দ্বারা যুক্তিগতভাবে যা বোঝা যায় তা হল, এই জমি থেকে সর্বোচ্চ সুবিধা পাবার জন্য জমিটুকু অবশ্যই সতর্ক ও রক্ষণশীলভাবে ব্যবহার করতে হবে। যদি এর অপব্যবহার করা হয়, তবে এটি নিজের উর্বরতা হারাবে, আর এ প্রক্রিয়ায় মানুষ ক্ষুধার্ত অবস্থায় থেকে যেতে পারে। আর এটাই ঘটেছে। ভুল ব্যবস্থাপনার জন্য মানুষ ক্ষুধার্ত থেকে গেছে এবং কিছু চরমক্ষেত্রে অনাহারে মৃত্যু পর্যন্ত ঘটেছে।

***২য় পয়েন্টঃ*** যেমন আমরা পূর্বে উল্লেখ করেছি যে, যদিও পৃথিবীতে চাষযোগ্য জমির পরিমাণ কম, তারপরও এখান থেকে চাষ করে এই গ্রহবাসীর জন্য যথেষ্ট পরিমাণ খাদ্য উৎপাদিত হয়। তাহলে কেন আজ মানুষ অনাহারে থাকছে? এ প্রশ্নটি আমাদের দিকে করা উচিত না, বরং তাদের দিকে করা উচিত যারা এই চাষাবাদের জমির ব্যবস্থাপনা করেন, যেখানে খাদ্য রোপন করা হয়, পাকানো হয় এবং/অথবা কাটা হয়। ইউনাইটেড স্টেইট (সাম্রাজ্য)স এবং তুর্কির মত দেশগুলো দিনের শেষে জমে থাকা বাড়তি খাবার নিয়ে কি করবে তা ভেবে কুমিরের কান্না কাঁদে। একবারের জন্যও তাদের মনে যারা এ খাবারের অধিকতর উপযোগী তাদের মধ্যে তা বিতরণের চিন্তা উদয় হয় না। **না** । এর চাইতে তারা সেই খাদ্যকে সমুদ্রে ছুড়ে ফেলে দেয় অথবা সেটিকে পচিয়ে ফেলে যখন তা আর কারোও খাবার উপযোগী থাকে না।

***৩য় পয়েন্টঃ*** যেমন আমরা পূর্বে বলেছি যে, মানুষের প্রয়োজন পূরণের জন্য যথেষ্ট খাদ্য রয়েছে, কিন্তু মানুষের লোভ পূরণের জন্য যথেষ্ট নেই। যেসব মানুষ এখন জনবহুল সম্পন্ন শহরে স্থানান্তর হচ্ছে, শুধুমাত্র এ কারণে যে, খাদ্যে স্বল্পতা দেখা দিয়েছিল, তারা সেই শহরে গিয়ে শুধু এটাই আবিষ্কার করছে যে, যেখান থেকে তারা এসেছে তার চেয়ে সেখানকার অবস্থা আরোও খারাপ। তারা আরোও দেখতে পায় বিশাল পরিমাণের খাবারের অপচয় ও অকৃতজ্ঞতা। মানুষ অনায়াসে, বিবেকহীনভাবে একখন্ড অথবা সম্পূর্ন একটি গরুর গোশতের স্তুপ রাস্তায় ছুড়ে ফেলতে পারে এবং এর জন্য কোন লজ্জাবোধ করে না। এর থেকে আমরা দেখতে পাই যে, খাদ্যের বিতরণ অসম। এটা আরোও সহজে উপলদ্ধি করা যায় যখন মুদির বিতরণ-ট্রাক সবার আগে ধনী এলাকার দোকানসমূহে খাদ্য বিতরণ করে এবং সবশেষে শহরাঞ্চলের দোকানে খাদ্য বিতরণ করে। যারা এ শহরে বসবাস করে তারা ২য় শ্রেণীর এবং নিম্নমানের খাবার গ্রহণ করে। তারা কখনোও সবচেয়ে ফ্রেশ এবং পূর্ণ-ফলনের খাদ্য দেখতে পাবে না। এটা নিম্ন শ্রেণী/সমাজ-এর মানুষদের থেকে গোপন রাখা হয়। যখন এরূপ ঘটে, এসব শহরের মানুষ মোটামুটিভাবে মানসম্মত খাবারের উপর বেড়ে উঠে। এটা তাদের মন, আবেগ ও আধ্যাতিক সুখ-সমৃদ্ধির উপর বিশাল প্রভাব ফেলে। সময়ের সাথে সাথে আমরা দেখতে পাই "তুমি তাই যা তুমি খাও" এরূপ পুরানো প্রবচন জীবনে চলে আসে। যেহেতু, তাদের খাদ্য তাদের পুষ্টি সাধন করে না, এসব মানুষ আবেগের দিক থেকে বেড়ে উঠে না।

বরং, তারা সমাজবিরোধী হয়ে পড়ে এবং এর ফলাফলস্বরূপ অপরাধের মাত্রা বৃদ্ধি এবং হাইপারটেনশন শহরজীবনের এক স্বাভাবিক ঘটনায় পরিণত হয়। আপনি যদি আরোও দলীল চান, তবে আমরা বিনীতভাবে আপনাকে শহরতলি ও গ্রাম্য এলাকার অপরাধের মাত্রা এবং শহরাঞ্চল ও মেট্রোপলিটন এলাকার অপরাধের মাত্রার উপর রিসার্চ করতে বলব এবং এ দুইয়ের তুলনা করতে বলব। তাহলে আপনি যে সারমর্মে পৌছাবেন তা হল, শহরাঞ্চলের মানুষকে বিশেষভাবে প্রস্তুত করা হয়। আর এই প্রস্তুতকরণের একটি অংশ হল সেই জ্বালানী, যা তাদের মেশিন (তাদের দেহ) তাদের খাদ্য থেকে গ্রহণ করে। যে কাজ এই জ্বালানীর ফলাফলস্বরূপ আসে তা হল সেরূপ, যেরূপ কর্তৃত্বে থাকা মানুষেরা তাদের থেকে চায়। কারণ তারা যদি সবকিছু এরূপ না চাইত, তবে তারা এরূপ কাজ করার উপযোগী ক্ষেত্র বা পরিবেশ সৃষ্টি করত না।

## ৫। পৃথিবীতে যুদ্ধাবস্থা

মানবরচিত আইন প্রয়োগের ফলে পৃথিবী আজ যুদ্ধরতদের জন্য এক কবরস্থানে, আর সাধারণ মানুষের জন্য এক বিশাল যুদ্ধক্ষেত্রে পরিণত হয়েছে। পৃথিবীতে ক্রিয়ারত এই যুদ্ধাবস্থা সাধারণভাবে পৃথিবীর ভবিষ্যতের জন্য এবং বিশেষভাবে মানুষের ভবিষ্যতের জন্য হুমকিস্বরুপ। এসব দ্বন্দ্ব-যুদ্ধের প্রভাবকে তিনস্তরে অনুধাবন করা যায়ঃ

**১। যুদ্ধের পরবর্তী ফেলে রাখা জিনিসপত্র।**

**২। এসব অস্ত্র ব্যবহারের ফলে পরিবেশের ফলাফল।**

**৩। যখন এসব অস্ত্রসমূহ ব্যবহার করা হয়, তখন মানুষের অবস্থা।**

**১ম স্তরঃ** প্রত্যেক যুদ্ধের শেষে যুদ্ধস্থলে পড়ে থাকা 'শেল কেসিং' উঠিয়ে নিতে হয়, মৃতদেহ কবর দিতে হয়, আর্টিলারি প্যাকেট করে নিজ ভূমিতে নিয়ে যেতে হয় এবং সেই সাথে ট্যাংক ও অন্যান্য মেশিন নিজ ভূমিতে নিয়ে যেতে হয়। যাহোক, যখন থেকে পৃথিবীতে অইসলামিক আইনের আক্রমণ হয়, এ ব্যাপারগুলো খারাপ থেকে খারাপতর হয়েছে। 'ইরাক, যেখানে মাইলের পর মাইল হাজারো মাইন পোতা আছে, মানুষ প্রতিদিন এসব মাইন দ্বারা আহত ও নিহত হচ্ছে। এই ভূমিকে স্বাভাবিক অবস্থায় ফিরিয়ে নিতে কয়েক বছর সময় নিবে। কিন্তু যা তার চাইতেও খারাপ তা হল, এ কাজ করতে অসম্মতি, এ কাজ করার অপারগতা নয়। যারা ক্ষমতায় থাকে, তাদের খেলা ও বিশ্ব-অহংকার তাদের চোখে মানুষের এই দুঃখ-কষ্টকে স্বাভাবিক করে তুলেছে। যেসব বোমা ডিটোনেইট করার পর প্রথমে বিস্ফোরিত হয়নি, সেগুলো পরে বিস্ফোরিত হচ্ছে এবং এভাবে, তাদের নিঃশেষ হবার সাথে সাথে অসহায় মানুষের মৃত্যু-আর্তনাদের চিহ্ন রেখে যাচ্ছে। যেসব কাঁটাতার বিছানো হয়েছিল, সেগুলো গবাদি পশু ও অন্যান্য পশু, যেগুলো খাদ্যের অন্বেষণে বের হয় সেগুলোর সাথে আটকে যায় এবং এভাবে এসব পশু আহত ও বিকলাঙ্গ হচ্ছে।

**২য় স্তরঃ** একটি এটম বোমার বিস্ফোরণ কখনোই সেই পরিবেশকে অনুকূল ও স্বাস্থ্যকর করে না, যে পরিবেশে এটিকে ডিটোনেইট করা হয়েছিল। যখন এ-বোমা জাপানে ফেলা হয়েছিল তখন তার ঝলক অনেক মানুষকে আজীবনের জন্য অন্ধ করে দিয়েছিল। তাছাড়াও, এর রেডিয়েশনের ফলে বিভিন্ন প্রজাতির পশু ধ্বংস হয়ে যায়। এ বিস্ফোরণের আঘাত, আলোরন ও আকস্মিকতার প্রচন্ডতা পৃথিবীর ভূ-চৌম্বকক্ষেত্রে গোলযোগ সৃষ্টি করেছে। যার ফলে রেডিও-টেলিভিশনের ট্রান্সমিশনে সমস্যা দেখা যায়। যখন রোনাল্ড রেগান তার প্রেসিডেন্ট থাকাকালীন সময়ে ইউ.এস (আমেরিকা)-এর 'ওয়েস্ট কোস্ট'-এ একটি হাইড্রোজেন বোমা ডিটোনেইট করে, তখন মানুষ দেখতে পেয়েছিল যে, মানুষ হিসেবে আমরা কি পরিমাণ বেপরোয়া হয়ে গিয়েছি।

রেগানের পূর্বে অন্যান্যরা ছিল। ১৯৫০ এর সময়ে পৃথিবী আক্ষরিকভাবে 'নিউক্লিয়ার টেস্টিং'-দ্বারা জ্বোলে উঠেছিল। এসব পরীক্ষা বিভিন্ন এলাকার আবহাওয়ার ধরন পরিবর্তন করে দিয়েছিল এবং বিভিন্ন এলাকার অধিবাসীদেরকে স্থানত্যাগ করতে বাধ্য করেছিল। এসব বোমা এজন্য তৈরী করা হয়েছিল যেন পৃথিবীকে রক্ষা করা যায় এবং সার্বভৌম জাতিগুলো যেন উন্নতি লাভ করে। কিন্তু, এ সমস্ত অস্ত্রসমূহ এটাই প্রমাণ করেছে যে, মানবজাতি

আজ শুধু নিজেকে ধ্বংস করতেই সক্ষম নয়, বরং তাদেরকেও ধ্বংস করতে সক্ষম যারা এই ধ্বংসাত্মক কাজের সাথে জড়িত নয় এবং যারা আমাদের সৃষ্টিকর্তার অবাধ্য নয়।

**৩য় স্তরঃ** এই নিউক্লিয়ার বিস্ফোরণের ফলাফল ভোগ করে সাধারণ জনগণ। ইউ.এস (আমেরিকা)-এর সাউথ-ওয়েস্ট-এ বসবাসকারী মানুষদেরকে শুধু জিজ্ঞেস করে দেখুন। এই সম্পূর্ন অংশটি ১৯৫০-এ নিউক্লিয়ার পরীক্ষার স্থান হিসেবে ব্যবহার করা হয়েছে। কিছু মানুষকে বলা হয়েছিল বেড়িয়ে আসার জন্য এবং এসব বিস্ফোরণের আলো দেখার জন্য, যেহেতু এসব বিস্ফোরণের আলোর ঝলক সুন্দর ছিল। কিছু মানুষ এর জন্য দিন-ক্ষণ/তারিখ নির্দিষ্ট করে এবং তাদের প্রিয়তমাদের সঙ্গে নিয়ে আসে এই 'বিশাল বিস্ফোরণ' দেখার জন্য; এই বাস্তবতার প্রতি বিন্দুমাত্র আশংকা না করে যে, অনেক বছর পরে তারা এক রহস্যময় ব্যাধিতে আক্রান্ত হয়ে মারা যাবে। এসব পরিবারকে অনেক পরে বলা হত যে, এসব মানুষ মারা গেছে সেই বিস্ফোরণের রেডিয়েশনের প্রভাবে।

'হ্যানফোর্ড' দুর্যোগ এখানে আরেকটি পয়েন্ট। ইউ.এস (আমেরিকা)-এর 'ওয়েস্ট কোস্ট'-এর 'ওয়াশিংটন স্টেইট (সাম্রাজ্য)'-এ একটি 'নিউক্লিয়ার প্ল্যান্ট'-এ তারা 'নিউক্লিয়ার এনার্জি' পরীক্ষা করতে গিয়ে সম্পূর্ন 'মেল্টডাউন' (নিউক্লিয়ার রিয়েক্টরে সংঘটিত দুর্ঘটনা, যেখানে জ্বালানী অতিরিক্ত উত্তপ্ত হয়ে 'কোর' অথবা আবরণকে গলিয়ে দেয়)-এর সম্মুখীন হয়। অনেক শিশু দুটি মাথা নিয়ে জন্মগ্রহণ করে, কখনো খুলিবিহীন অবস্থায় এবং কিছু চরমক্ষেত্রে কোন হাড়-গোড় ছাড়াই জন্মগ্রহণ করে। 'হ্যানফোর্ড' একটি বিশ্বাসী গোষ্ঠীর তত্ত্বাবধানে ছিল। যাহোক, এর মানুষেরা অতিরিক্ত পরিমাণে বিশ্বাস করেছিল। তারা খুব অল্পই জানত যে, মানুষ এখানে 'উইপন অফ মাস ডেসট্রাকশন'-এর জন্য পরীক্ষা-নিরীক্ষা ও কাজ করছে! যখন অনেক মানুষ এই রেডিয়েশন ও দূষণের শিকার হয়, তখন তারা এই জায়গা থেকে সরে পড়ে। আমরা এখান থেকে এটা ছাড়া আর কি শিখতে পারি যে, মানুষের তার সৃষ্টিকর্তার প্রতি অবাধ্যতার পরিমাণ ব্যাপক।

## ৬। নারী ও শিশু

যারা মানবরচিত আইনের ভয়াবহ আক্রমনের মারাত্মক শিকার, তাদের মধ্যে অন্যতম হল নারী ও শিশু। এটা পারিবারিক জীবন-ঘরে আসে এবং একে ভেঙ্গে দেয়, একটি একটি করে ইট এবং একটি একটি করে খন্ড সরিয়ে ফেলার মাধ্যমে। নারী এবং শিশুদের বিরুদ্ধে এই প্রতারণাকে তিনটি পয়েন্টে ভাগ করা যায়ঃ

**১। নারী এবং শিশু, এবং তাদের বিরুদ্ধে মানবরচিত আইন ও পদ্ধতির ষড়যন্ত্র।**

**২। এতিম এবং বিধবাগণ**

**৩। স্ট্রীট চিল্ড্রেন এবং সিঙ্গেল প্যারেন্ট ফ্যামিলিস**

**১ম পয়েন্টঃ** মানবরচিত আইনের যুগে সর্বপ্রথম যারা মিশনারির ফাঁদে পড়ে তারা হল নারী। তাদেরকে মুক্তি, সাম্য এবং সম্পূর্ন স্বাধীনতার প্রতিশ্রুতি দেওয়া হয়েছে একটি সমাজব্যবস্থার রূপে, যেখানে সবাই চলতে পারে। কিন্তু, প্রকৃতপক্ষে এরূপ হয়নি। তাদেরকে যে স্বাধীনতা দেওয়া হয়েছে, তা তাদেরকে তাদের ঘরের বাইরে নিয়ে

এসেছে। তাদের বাইরে যাওয়ার এ প্রক্রিয়ার মাধ্যমে বাচ্চার দেখা-শুনার দায়িত্ব এসে পড়ে পুরুষের কাঁধে। কিন্তু, পুরুষেরা বাচ্চা পালন করতে পারে না, কারণ তারাও কাজ করছে। এর ফলাফলস্বরূপ যা ঘটে তা হল, বাচ্চারা নিজেদের পিতা-মাতাকে এক রকম আগন্তুকের ন্যায় জানে, যখন তারা বাসায় ফিরে তখন তারা ঘুমন্ত অবস্থায় থাকে, আর যখন তারা ঘুম থেকে উঠে তখন তাদের পিতা-মাতাকে দেখতে পায় যে, তারা কাজের জন্য বাসা থেকে বের হচ্ছে।

এই অবস্থা বৃদ্ধি পেয়েছে, যখন থেকে নারীদেরকে বলা হয়েছে যে, তারা সম্পূর্নরূপে পুরুষদের সমান। এই বিশ্বাস, যা পরবর্তীতে 'হিউম্যানিজম' হিসেবে পরিচিতি পায়, সমাজে পুরুষ এবং নারীর ভূমিকাকে অস্পষ্ট করে দিয়েছে। আর এভাবে তারা (নারী) পুরুষদের সাথে কর্মক্ষেত্রে কাজ করতে চেয়েছিল, একই বেতন, সুযোগ-সুবিধা এবং আচরণ চেয়েছিল যা পুরুষরা নিজেদের মধ্যে দিয়ে থাকে। বাস্তবে এর থেকে যা তৈরী হয়েছে তা হল, নারী পুরুষদের থেকে কম বেতন পায়, যেহেতু তারা পুরুষদের ন্যায় অবিরত কাজ করতে পারে না। নারী গর্ভধারন করে, তারা 'ম্যাটেরনিটি লিভ' (মাতৃত্ব/প্রসূতি ছুটি) নেয় অথবা তাদের অন্য কিছু অবস্থা ও অসুস্থতা থাকে, যা পুরুষদের মধ্যে সম্পূর্ন অনুপস্থিত। এই ব্যাপারটি আরোও অনেকভাবে আসে, যখন পুরুষ নিয়োগকর্তারা পত্রিকায় এ ধরনের বিজ্ঞাপন দিতে শুরু করে যেখানে লিখা থাকে, 'মহিলাদের আবেদন করার প্রয়োজন নেই'।

এইসব প্রতারক প্রাণীরা যারা নারীদের কাছে এই ধারণা বিক্রি করেছে যে, তারা সম্পূর্নরূপে স্বাধীন, তাদের এই কাজ সমাজকে আরোও বড় দুর্নীতির দিকে নিয়ে যায়। নারীদেরকে স্বেচ্ছায় বিকৃত মানসিকতার পুরুষদের হাতিয়ার বানানোর উদ্দেশ্যে তাদেরকে প্রকাশ্যে কাপড় খুলে ফেলতে উৎসাহিত করা হয়। যেমনভাবে, একের পর এক 'সামার বাথিং স্যুট' (গ্রীষ্মে গোসলের জন্য তৈরী মহিলাদের বিশেষ পোশাক) এর ডিজাইন বের হয়েছে, তাতে ব্যবহৃত কাপড়ের পরিমাণ কমেছে। নারীদের বিভিন্ন ম্যাগাজিনে ফিচার করা হয়েছে, নারী হিসেবে নয়, বরং 'সীপোর্ট' হিসেবে। আজ, তারা উল্লেখযোগ্যভাবে ব্যবহৃত হচ্ছে এ্যালকোহল এর বানিজ্যিক বিজ্ঞাপনসমূহে। তারা এভাবে ক্রেতার অবচেতন মনে এ ধারণা প্রবেশ করাচ্ছে যে, ক্রেতা যদি এই নির্দিষ্ট ব্র্যান্ডের মল্ট লিকার পান করে, তবে সে সেরূপ একটি নারী পেতে পারে যে দেখতে মডেলের মত। সমস্যাটি হয় তখন, যখন তারা সেই ব্র্যান্ডটি পান করে। যখন তারা অনুধাবন করে যে, এই নারীরা তাদের চায় না অথবা এসব নারীরা দেখতে তেমন নয় যেমন বিজ্ঞাপনে দেখেছিল। তখন তারা এসব নারীদের ধর্ষন করে বসে। এই সমস্যার ধারাবাহিকতা অনুসারে, কর্মক্ষেত্রে নারীরা শিকার এবং পুরুষরা শিকারীতে পরিণত হয়, যেহেতু, যেসব লোকেরা তাদের দ্বারা আকৃষ্ট হয়, তারা এসব নারীদের ধর্ষন করে বসে। বিলবোর্ড, রেডিও এবং টেলিভিশনে প্রচারকৃত এই সবধরনের বিজ্ঞাপনের ফলাফল এরূপ হওয়া অবশ্যম্ভাবী। যেভাবে তথাকথিত 'স্বাধীনতা' বৃদ্ধি পেয়েছে, সেভাবে বৃদ্ধি পেয়েছে পুরুষদের স্বার্থোদ্ধার ও বিনোদনের জন্য নারীদের ব্যবহার। স্ট্রিপ ক্লাবগুলো মাথাচারা দিয়ে উঠে, পর্নোগ্রাফিক ভিডিও টেপ এবং চ্যানেলসমূহ এবং তথাকথিত 'মুক্তি'-এর অন্য সব বীজ শিকড় গাড়তে শুরু করে।

এভাবে ধর্ষনের হার বৃদ্ধি পেয়েছে, যেহেতু যত বেশী পুরুষদেরকে উদ্দীপিত করা হয়, তারা তত বেশী নিয়ন্ত্রনের বাইরে চলে যায়। যেসব 'বার'-এ নারীদের সম্পূর্ন প্রবেশাধিকার রয়েছে, সেসব বার-এ মদ্যপদের প্রকাশ্য ধর্ষনের

হার সীমা ছাড়িয়ে গেছে। যেসব নারীরা রাস্তায় কোন পুরুষ আত্মীয় অথবা স্বামী ছাড়া চলাফেরা করে, তারা খুব সহজ টার্গেটে পরিণত হয়েছে। নারীদের যে স্বাধীনতা চাইতে বলা হয়েছে, এভাবে তার সাথে তাদের চরম মূল্য দিতে হয়েছে। এভাবে শাইতনের প্রচারণা মেশিন দিন-রাত হিংস্রাত্মকভাবে এসব মতাদর্শ তার মাথায় প্রবেশ করিয়েছে। এসব আইডিয়া, যে সে অনাবৃত অবস্থায় ঘর থেকে বের হতে চায়, যে সে রাস্তায় একাকী চলতে চায় কোনও নিরাপত্তা ছাড়া, যে সে বদ্ধ জায়গায় পুরুষদের সাথে কাজ করতে চায় তার অধিকারের কোন নিরাপত্তা ছাড়া, তাকে তার অধিকার আদায়ের পথ হিসেবে দেওয়া হয়েছে, তাকে প্রতারিত করার জন্য।

ভ্রুন এবং নারীদেহের অভ্যন্তরীন অঙ্গ-প্রতঙ্গ নিয়ে পরীক্ষা-নিরীক্ষা আজ চিকিৎসাশাস্ত্রে এক অতি আকর্ষনীয় বিষয়ে পরিণত হয়েছে, যেন নারীদেহ যুদ্ধলব্ধ মালামালে পরিণত হয়েছে। নারীদেরকে গিনিপিগের স্তরে নামিয়ে আনা হয়েছিল, যখন দরকার পড়ে নিয়ে আসা হত এবং দরকার শেষে ছেড়ে দেওয়া হত। ফলাফল যাই হোক না কেন গর্ভপাতকে নারীর অধিকার বলে উৎসাহ দেওয়া হয়েছিল। এ বিষয়ে যেকোন তর্ক-বিতর্কের উত্তরে বলা হত, 'এটা নারীর দেহ এবং এটা তার অধিকার।' এই ধ্বংসাত্মক আচরণ সমাজে আরোও সামাজিক ভূমিকম্প ছাড়া আর কিছু ডেকে আনতে সক্ষম ছিল না।

**২য় পয়েন্টঃ** বর্তমান দিনে এবং সময়ে এতিমখানাগুলো পিতা-মাতাহীন শিশু দ্বারা উপচে পড়ছে। বিভিন্ন দেশ রয়েছে যেমনঃ ব্রিটেইন, যেখানে নারীর সংখ্যা পুরুষের তুলনায় অনেক বেশী। তাছাড়াও বিভিন্ন দেশে যুদ্ধের কারণে বিধবার সংখ্যা অনেক বেশী। শাসনব্যবস্থা এসব বিধবাদের কোনরকম দেখা-শুনা ও যত্ন নেয় না, যদিও তাদের উপর কর্তৃত্বের দাবি করে। এসব বিধবাদের একটি দরিদ্র ও একাকিত্বের জীবনের দিকে ঠেলে দেওয়া হয়। কেউ তাদের দিকে তাদের দেখা-শুনা অথবা অর্থনৈতিক বা সামাজিক জীবনযুদ্ধে সাহায্যার্থে এগিয়ে আসে না। এদের মধ্যে অনেকেই জীবনে অনেক কঠিন পরীক্ষার যন্ত্রনা শয্য করেছে, তাদের মধ্যে কেউ কেউ নিজের সামনে নিজের স্বামীর হত্যা দেখেছে, তাদের মধ্যে কেউ নিজেদের বাচ্চা হারিয়েছে এবং এখন শুধু পরিবারের মাঝে তারাই বেঁচে আছে।

এসব এতিমরা বিভিন্ন প্রতিষ্ঠান দ্বারা চালিত হয় এবং সমাজের সাথে খাপছাড়া হয়ে বেড়ে উঠে। যদি তারা খুব ভাগ্যবান হয় তবে পরিবার বলতে তারা যা বোঝে তা হল সেসব 'সোস্যাল ওয়ার্কার্স', আর তা না হলে তাদের পরিচিত রাস্তাই তাদের পরিবার। এদেরকে প্রতিপালন ও শিক্ষাদানের জন্য কেউ নেই। সেখানে কর্তৃপক্ষ আছে, কিন্তু তারা অল্প বয়স থেকেই শিখে আসে কর্তৃপক্ষের অবাধ্য হতে এবং কর্তৃপক্ষকে চ্যালেঞ্জ করতে। এর পিছনে প্রধান কারণ হল, তারা কারোও মাধ্যমে পালিত হয় না। তাদেরকে বন্য প্রাণীরূপে দেখা হয়, তারা কারোও দ্বারা প্রশিক্ষণ প্রাপ্ত হয় না এবং তারা বড়ই ভালবাসার প্রয়োজনে কাতর। কিন্তু, প্রতিষ্ঠান থেকে এ দায়িত্ব পালনের জন্য কাউকে নির্ধারণ করা হয় না।

**৩য় পয়েন্টঃ** সেসব বাচ্চাদের কি হবে যারা ব্যাভিচারের ফলে জন্মলাভ করেছে? এই ব্যাপারে তাদের ও তাদের পিতা-মাতার মধ্যে কোনরকম অঙ্গীকার বা দায়িত্ববোধ দেখা যায় না। বেশীর ভাগ ক্ষেত্রেই তাদের পিতা-মাতা তাদের ত্যাগ করে। এরপর তারা হয় এতিমখানায় যায় অথবা সেই অবস্থায় যায় যা দেখা যায় দক্ষিন আফ্রিকায়,

এদেরকে 'স্ট্রীট চিল্ড্রেন' (রাস্তার শিশু) বলা হয়। এসব 'স্ট্রীট চিল্ড্রেন'-কে বাঁচতে হবে, সুতরাং বাঁচার জন্য তারা কি করে? তারা অপরাধ করে এবং এসব অপরাধ তাদের খাদ্য ও অন্যান্য খরচ বহন করে। যেকোন সমাজ যেখানে আপনি প্রচুর পরিমাণে 'স্ট্রীট চিল্ড্রেন' দেখতে পাবেন, আপনি ধরে নিতে পারেন যে, সেই সমাজে অপরাধের মাত্রা অদ্ভূতভাবে অনেক বেশী। আর যদি তাদের মা তাদের বাসায় বড় করেন এবং এই শিশুরা যদি ছেলেশিশু হয়, তবে তারা পুরুষ হওয়া কিভাবে শিখবে? কে তাদের পুরুষ হওয়া শিখাবে?

রাস্তাই তাদের শিক্ষক হয়ে দাঁড়ায়, যেখান থেকে তারা পুরুষ হওয়া শিখে। তারা দেখে যে, যা তার মায়ের 'বয়ফ্রেন্ড' (প্রেমিক) তার মায়ের সাথে করে তা-ই পুরুষদের কাজ। যদি সেই ব্যক্তি তার মাকে প্রহার করে, লাথি মারে, ধর্ষন করে, উপহাস করে এবং আরোও অন্যান্য কাজ করে, তবে ছেলে শিশু উপলদ্ধি করে যে, এসব বৈশিষ্ট্যই একজন সত্যিকারের পুরুষের থাকতে হবে। ফলে যখন সে আরোও বড় হয়, তখন সে এসব উপলদ্ধির প্রয়োগ করে, সচেতনভাবে অথবা অবচেতনভাবে। তাকে শিক্ষা দেওয়া হয়েছে, তাকে এরূপ হওয়ার জন্য তৈরী করা হয়েছে এবং এখন সে তার প্রয়োগ করবে। এভাবেই 'ডমেস্টিক ভায়োলেন্স' (গৃহস্থ ধংসাত্মক কাজ) পুরুষ এবং তার প্রেমিকার মধ্যে বৃদ্ধি পাবে, যেহেতু ছেলেটি প্রথম থেকেই শিখে এসেছে যে, নারীদের কোন সম্মান নেই এবং তাদের সাথে বিয়ের সম্পর্কে জড়ানোর কোন দরকার নেই। আর এই সব খাপছাড়া শিশুদের যখন এক সময় বাচ্চা হয়, তবে তারা কেন তাদের বাচ্চাদের দায়িত্ব নিবে, যখন প্রথমে তারও দায়িত্ব কেউ নেয় নি?

আর যদি মেয়ে শিশু হয়, তাহলে তারাও তাদের মা থেকেই শিক্ষাগ্রহণ করবে। একবার যখন সে জানবে যে তার মা তাকে ব্যাভিচারের মাধ্যমে গর্ভে ধারন করেছিল, তখন তাকে আর কে এই কাজে বাধা দিবে? যদি সে ব্যাভিচারের মাধ্যমেই জন্ম নিয়ে থাকে, তাহলে নিশ্চয়ই এতে খারাপ কিছু নেই। সে তার মায়ের পোশাকের অভ্যাস, সামাজিক আচরণ, যৌন অভ্যাস পর্যবেক্ষণ করে এবং এসবেরই অনুসরণ করে। যারা এরকম মনে করেন না, তারা বাচ্চাদের উপর কোন কিছুর প্রভাবের প্রখরতা সম্পর্কে চরমভাবে অজ্ঞ। এভাবে তারা জনসাধারণের দক্ষ সাপ্তাহিক প্রেমিকা এবং 'হানিমুন ওয়াইভ্স'-এ পরিণত হবে, যারা তাদের দেশের একজনের হাত থেকে আরেকজনের হাতে স্থানান্তরিত হয়, যেন একটি চিপসের ব্যাগ, যা বাচ্চাদের মধ্যে একজন থেকে আরেকজনের হাতে ঘুরতে থাকে।

## ৭। ক্লোনিং

বিজ্ঞানের অগ্রগতির সাথে সাথে মানুষ তার অর্জিত জ্ঞান নিয়ে আরোও অহংকারী হয়ে পড়ছে। শষ্য, ফলমূল, শাকসবজি এবং সম্প্রতি মানুষ ও পশুও এ জ্ঞানের অন্তর্ভুক্ত হয়েছে। মানব-ভ্রুনকে হিমায়িত করা হচ্ছে এবং তা ফাইলের মধ্যে রাখা হচ্ছে, আর তা 'এলপি' বা 'সিডি'-এর টপটেন কালেকশন-এর ন্যায় বিন্যস্ত করে রাখা হচ্ছে। মানবজাতির সবচেয়ে অধঃপতন ও অমর্যাদার যে বিষয়গুলো আজ পর্যন্ত হয়েছে তার মধ্যে এসব ক্লোনিং ক্যাম্প অন্যতম। এই ধ্বংসাত্মক কাজের দুইটি পয়েন্ট আছেঃ

**১। জ্ঞানের অসৎ ব্যবহার**

**২। দিগন্তে ভয়াবহ ফলাফল**

**১ম পয়েন্টঃ** মানুষ সত্যিই তার সীমানা অতিক্রম করেছে। কেউ কি ভেবেছিল যে, মানুষ নিজেই তার খাদ্যের জেনেটিকাল ইঞ্জিনিয়ার হবে? এখন যখন সে এটা করেছে, তখন সে-ই সীদ্ধান্ত নিচ্ছে যে, গমের শষ্যদানা কত বড় হবে, কখন তার ফলনের সময় হবে এবং সেই জমিতে কতবার সে ফলন ঘটাতে পারবে। ক্লোনিং-এর প্রাথমিক পরিকল্পনা ছিল উদ্ভিদকে বিভিন্ন কীটপতঙ্গ থেকে রক্ষা করা এবং এভাবে বিভিন্ন ধরনের কীটনাশকের ব্যবহারের হাত থেকে বাঁচা। এর সর্বশেষ ফলাফল যা হল তাতে এই ফসলগুলো সেই নির্দিষ্ট রোগ থেকে নিরাপদ হয়ে গেল, যা এগুলোর ফলনে ব্যাঘাত ঘটাচ্ছিল, কিন্তু কোন নতুন রোগ আসলে এই ফসল সমূলে ধ্বংস হয়ে যেত। আর এটাই প্রকৃতপক্ষে ঘটেছে। দুর্ভিক্ষ লোভের কারণে নয়, বরং মানুষের অতিবুদ্ধির জন্যই হবে।

যেদিন থেকে চাষাবাদ একটি বানিজ্যিক শিল্পে পরিণত হয়েছে, সেদিন থেকে আজ পর্যন্ত মানুষ নিখুত শষ্য চেয়ে এসেছে। অধিক ফলন, স্বল্প অপেক্ষা-ইত্যাদির প্রতিযোগিতায় লিপ্ত অনেক শিল্পভিত্তিক দেশ আজ তাদের অনিবার্য ধ্বংস নিশ্চিত করেছে। সময়ই আমদেরকে এসব বিভ্রান্ত কাজের ফলাফল দেখিয়ে দিবে।

**২য় পয়েন্টঃ** পশুর ক্লোনিং এবং বিশেষভাবে মানুষের ক্লোনিং-এর ব্যাপারে আলোচনা না করলে এ বিষয়টি সম্পূর্ন হবে না। এই বিষয়ে একটি প্রসঙ্গ হল আমেরিকা। এই দেশটি এখন গরুর ভ্রুন নিয়ে সেগুলো খরগোশের গর্ভে স্থাপন করছে। এখান থেকে তারা এগুলোকে দেশের বিভিন্ন জায়গায় স্থানান্তর করে। এর ফলে 'সীপিং' (জাহাজের মাধ্যমে স্থানান্তর) এ জায়গা কম লাগে এবং সেই সাথে দুই ধরনের গবাদি পশু স্থানান্তর করা হয়। যখন গন্তব্যে পৌছে যায়, তখন এই ভ্রুনগুলোকে খরগোশের গর্ভ থেকে বের করে আনা হয় এবং একটি 'পেট্রি ডিশ'-এ অংকুরিত করা হয় এবং তারপর পূর্ণ ওজন পর্যন্ত বৃদ্ধি করা হয়। মানুষ যখন এই টেকনোলজিকাল পরীক্ষায় পাশ করল, তখন সে সত্যিই এক ভয়ংকর দরজায় পা রাখল।

পরবর্তী প্রসঙ্গ মানব ক্লোনিং নিয়ে। যখন ক্লোনিং একটি সম্ভব বিষয়ে পরিণত হল, বিভিন্ন জাতি 'জেনেটিক সুপার সোলজার'-এর উপর চিন্তাভাবনা শুরু করল, হিটলারের আইডিয়ার এক নতুন রূপ। ইউএস এবং অন্যান্য পাশ্চাত্য দেশগুলো 'কম্ব্যাট' (ফাইটিং) এবং 'লেবার জব' (কঠোর পরিশ্রমের কাজ)-এর ব্যাপারে ক্লোনিং এর ব্যবহার করে এর থেকে সুবিধা নেওয়ার ক্ষেত্রে খুবই আগ্রহী। এভাবে তারা এমন উন্মাদ হয়েছে যে, সর্বশ্রেষ্ঠ সৃষ্টির তৈরী পরিকল্পনা নিয়ে তারা চিন্তা-ভাবনা করছে এবং এভাবে তারা জগতসমূহের রব তার সৃষ্টির উপর যে নিয়ম আরোপণ করেছেন তা লংঘন করছে। এটা বোঝার জন্য কোন উচ্চমানের ইউনিভার্সিটির শিক্ষাগত যোগ্যতার প্রয়োজন নেই যে, এর থেকে ভয়াবহ খারাপ ফলাফল আসবে এবং আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা যেন আমাদেরকে রক্ষা করেন তা থেকে যা মানুষ তার সীমা অতিক্রম করে প্রভুত্ব অর্জনের জন্য চেষ্টা করে---আমীন। আর আল্লাহ্ তা'য়ালা আমাদেরকে এই ব্যাপারে আগেই সতর্ক করেছেন,

و إذا تولى سعى في الأرض ليفسد فيها و يهلك الحرث و النسل و الله لا يحب الفساد
. و إذا قيل له اتق الله أخذته العزة بالإثم فحسبه جهنم و لبئس المهاد

*"আর যখন সে ফিরে যায়, তখন সে চেষ্টা করে যাতে পৃথিবীতে অশান্তি সৃষ্টি করতে পারে এবং শস্যক্ষেত্র ও জীব-জন্তুর বংশ বিনাশ করতে পারে। আল্লাহ্ অশান্তি পছন্দ করেন না। আর যখন তাকে*

*বলা হয়ঃ আল্লাহ্‌কে ভয় কর, তখন তার দম্ভ তাকে পাপে উদ্বুদ্ধ করে। সুতরাং, জাহান্নামই তার জন্য যথাযোগ্য স্থান। নিশ্চয়ই তা হল নিকৃষ্ট আবাস।"-সূরা আল-বাক্বরাহঃ ২০৫-২০৬*

এটা পড়ার সময় আপনার মনে প্রশ্ন জাগতে পারে যে, আমরা এটা কেন লিখলাম। এর সাথে পৃথিবীতে আল্লাহ্‌র শাসনের সম্পর্ক কি? এর উত্তর হল, পৃথিবীর বর্তমান অবস্থা পৃথিবীতে আল্লাহ্‌র শাসনের একটি প্রাসঙ্গিক বিষয়। এর সবকিছুই এই বইটির একটি আলোচ্য বিষয়। এই গ্রহের প্রতি গৃহীত ব্যবস্থাই এই গ্রহের বর্তমান অবস্থার কারণ। শাসনপদ্ধতির গলদ ও অভাবের কারণেই এসব কিছু হয়েছে। কিন্তু আল্লাহ্ সুবহানাহু তা'য়ালার সাহায্য নিয়ে এবং এরপর নিজেদেরকে আল্লাহ্‌র আইন প্রতিষ্ঠার জন্য উৎসর্গ করে দেওয়ার মাধ্যমে আমরা পৃথিবীর অবস্থার পরিবর্তন করতে পারি এবং একে তার অধিকার ফিরিয়ে দিতে পারি, যা আল্লাহ্ তার উপর অর্পন করেছেন। আমরা চাই না যে পৃথিবী হাশরের ময়দানে আমাদের বিরুদ্ধে সাক্ষী দিক এবং আমাদের বিরুদ্ধে অভিযোগ করুক যে আমরা তার উপর থেকে সেই কষ্ট অপসারণের চেষ্টা করিনি, যে বিশাল কষ্টের মধ্য দিয়ে পৃথিবী গিয়েছে এবং যাচ্ছে।

و أخرجت الأرض أثقالها و قال الإنسان ما لها يؤمئذ تحدث أخبارها بأن ربك أوحى لها

*"এবং যখন পৃথিবী তার বোঝা বের করে দিবে, আর লোকেরা বলবেঃ এর (পৃথিবীর) কি হল? সেদিন সে তার যাবতীয় খবর ব্যক্ত করবে, এ কারণে যে, আপনার রব তার প্রতি এরূপ আদেশই করবেন।"-সূরা যিলযালঃ ০২-০৫*

## শারী'য়াহ এবং মানবজাতি

আলাহ সুবহানাহু তা'য়ালার আদাম ﷺ-কে সৃষ্টির পূর্বে তিনিই ছিলেন তার সৃষ্টি এবং পৃথিবীর একমাত্র শাসনকর্তা, কারোও তার অবাধ্য হবার ক্ষমতা ছিল না। এরপর আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা মানবজাতিকে সৃষ্টি করলেন এবং তাদেরকে ভূপৃষ্ঠে স্থাপন করলেন। মানুষের কাজ ছিল আল্লাহ্‌র পক্ষ থেকে পৃথিবীকে শাসন ও নিয়ন্ত্রণ করা, এটিই 'খিলাফাহ্' (ইসলামিক গভার্নমেন্ট সিস্টেম) শব্দের অর্থ। যদিও আল্লাহ্ এ সম্পর্কে সম্পূর্ন জ্ঞাত ছিলেন যে, কিছু মানুষ তার আইন-বিধান এবং শারী'য়াহ-এর অবাধ্যতা করবে।

আল্লাহ্‌র কর্তৃত্বকে দুইভাগে ভাগ করা যায়ঃ

**১। <u>আল-ক্বদা আল-কাওনী</u>, স্বরুপ ও প্রকৃতি অনুসারে সৃষ্টির উপর কর্তৃত্ব। মানুষের এ ক্ষেত্রে কোন ভূমিকা নেই। এটা হল, গ্রহসমূহ ও অন্যান্য প্রাকৃতিক ঘটনার উপর আল্লাহ্ কর্তৃত্ব। বিভিন্ন 'প্রাকৃতিক বিধান' যেমনঃ মাধ্যাকর্ষণ শক্তি, ঘাসের বৃদ্ধি, পৃথিবীর ঘুর্নায়ন, সূর্যের আলোক রশ্মি প্রদান ইত্যাদিও এর অন্তর্ভুক্ত।**

**<u>২। তাশ্‌রী‘ঈ (বিধান),</u> এগুলো হচ্ছে সেসব আইন যা আল্লাহ্‌ তা‘য়ালা মানবজাতিকে নিজেদের মধ্যে এই পৃথিবীতে বিচারের জন্য প্রদান করেছেন। আল্লাহ্‌ মানবজাতিকে তার বিধান এবং শাইতনের বিধানের মধ্যে একটি বেছে নেওয়ার পূর্ণ স্বাধীনতা দিয়েছেন, শুধু এই শর্ত দিয়ে যে, যে কেউ শাইতনের শারী‘য়াহ গ্রহণ করবে, সে আল্লাহ্‌র দ্বারা কঠোর শাস্তি প্রাপ্ত হবে।**

এসব সংজ্ঞা জানার পর, আমাদের বোঝা উচিৎ যে, আল্লাহ্‌ সুবহানাহু তা‘য়ালা রসূলদেরকে মানবজাতির প্রতি প্রেরণ করেছেন যেন তারা শুধু তাকেই বিশ্বাস করে, পৃথিবীর শাসন করে এবং নিয়ন্ত্রণ করে, যাতে শাইয়াতিন এবং কুফ্‌র শক্তিসমূহ মানবজাতিকে প্রলুব্ধ করতে না পারে।

এটাই মানুষ এবং শাইয়াতিনের মধ্যে ***‘প্রকৃত যুদ্ধ’***। যদিও আল্লাহ্‌ সুবহানাহু তা‘য়ালা প্রত্যেক সৃষ্টির উপর কর্তৃত্ব করেন যেহেতু তিনিই সৃষ্টিকর্তা, তিনি এটাও চান যেন ঈমানদারগণ পৃথিবীতে শাসন করে। তাহলে তারা মানুষকে প্রভাবিত করতে পারবে যেন মুসলিমদের বিশ্বাসের উপর কুফ্‌র-এর (অবিশ্বাস) কোন প্রভাব না থাকে।

এই যুদ্ধে আল্লাহ্‌ তা‘য়ালা কিছু নিয়ম যোগ করেছেনঃ

**১। যে এই যুদ্ধে জিতবে, সে এই পৃথিবীর নিয়ন্ত্রণ গ্রহণ করবে।**

**২। যে জাতি এই পৃথিবী অথবা এর কিছু অংশকে নিয়ন্ত্রণ করে, সেই জাতিকে সেখানকার কর্মসূচি প্রতিষ্ঠা করে কর্তৃত্ব করতে দেওয়া হবে।**

**৩। একটি জাতির জয়লাভ করার শক্তি ও ক্ষমতা থাকতে হবে।**

এই কারণে আল্লাহ্‌ তা‘য়ালা ঈমানদারদেরকে পৃথিবী নিয়ন্ত্রণ করার হুকুম দিয়েছেন, যেন তারা আল্লাহ্‌ তা‘য়ালার বিধান ও কর্মসূচি প্রয়োগ করতে পারে। যদি ঈমানদারগণ একটি জায়গায় আল্লাহ্‌র বিধান কায়েম না করে, তাহলে অন্য কিছু মানুষ সেখানে তাদের আইন তৈরী ও প্রয়োগ করবে। এটাই ঈমান ও কুফরের মধ্যে ***‘প্রকৃত যুদ্ধ’***।

## কেন আল্লাহ্‌র হুক্‌ম পৃথিবীতে সর্বপ্রধান হওয়া উচিত?

এর পিছনে বেশ কিছু কারণ আছে। নিম্নে সবচেয়ে গুরুত্বপূর্ণ পয়েন্টগুলো দেওয়া হলঃ

***<u>১ম কারণঃ</u>*** যদি আল্লাহ্‌ তা‘য়ালার শারী‘য়াহ ছাড়া অন্য কোন আইন পৃথিবীতে সর্বপ্রধান হয়, তাহলে এটা **বড় শির্‌ক**। আল্লাহ্‌ **বড় শির্‌ক**-কে চারটি প্রধান ভাগে ভাগ করেছেনঃ

১. ***শির্‌ক আদ্‌-দু‘আঃ*** দু‘য়া করা, কুরবানী করা, সাহায্য চাওয়া ইত্যাদি ‘ইবাদাতে আল্লাহ্‌র সাথে অন্য কাউকে শরীক করা। আল্লাহ্‌ এ সম্পর্কে বলেছেনঃ

فإذا ركبوا في الفلك دعوا الله مخلصين له الدين فلما نجاهم إلى البر إذا هم يشركون

*"তারা যখন নৌযানে আরোহণ করে তখন তারা একনিষ্ঠভাবে কায়মনে আল্লাহ্কে ডাকতে থাকে; অতঃপর যখন তিনি তাদেরকে উদ্ধার করে স্থলভাগের দিকে নিয়ে যান, তখন অমনি তারা শির্ক আরম্ভ করে দেয়।"-সূরা আল-আনকাবূতঃ ৬৫*

২. ***শির্ক আল-হাকিমিয়্যাহ্ এবং শির্ক আত্-তা'আঃ*** শাসন/সংবিধান এবং আনুগত্যের ক্ষেত্রে আল্লাহ্র সাথে কাউকে শরীক করা, যেখানে কোন বিষয় শুধু আল্লাহ্র জন্যই নির্দিষ্ট (যেমনঃ আল্লাহ্র আইনের বিপরীতে কারোও আনুগত্য করা)। শাসন/সংবিধানের ক্ষেত্রে শির্কের দলীল হল,

ألم لهم شركاؤا شرعوا لهم من الدين ما لم يأذن به الله و لو لا كلمة الفصل لقضى بينهم و إن الظالمين لهم عذاب أليم

*"তাদের কি এমন কতক শরীক দেবতা আছে, যারা তাদের জন্য এমন এক দ্বীনের বিধান দিয়েছে যার অনুমতি আল্লাহ্ দেননি? আর যদি ফয়সালার বাণী না থাকতো, তবে তো তাদের ব্যাপারে মীমাংশা হয়ে যেত। নিশ্চয়ই যলিমদের জন্য রয়েছে যন্ত্রণাদায়ক 'আযাব।"-সূরা আশ্-শূরাঃ ২১*

যারা আল্লাহ্র সাথে নিজেদের শরীক করে বিধান দেয় এবং শাসন করে, আল্লাহ্ তাদের মুশরিক বলে ঘোষণা করেছেন।

যারা এসব শাসকদের অনুসরণ এবং আনুগত্য করে, তারা শির্ক আত-তা'আ করেছে এবং তারাও মুশরিক। এর দলিল হচ্ছে,

و إن أطعتموهم إنكم لمشركون

*"...যদি তোমরা তাদের মেনে চল/আনুগত্য কর, তবে তোমরাও মুশরিকদের দলভুক্ত হয়ে যাবে।"-সূরা আল-আন'আমঃ ১২১*

اتخذوا أحبارهم و رهبانهم أرباباً من دون الله

*"তারা তাদের রাব্বি ('আলিমদের) এবং পীর-দরবেশদের আল্লাহ্র পাশাপাশি রব বানিয়ে নিয়েছে..."-সূরা আত্-তাওবাহঃ ৩১*

৩. ***শির্ক আল-মুহাব্বাহঃ*** ভালোবাসার ক্ষেত্রে শির্ক, যখন কোন ব্যক্তি আল্লাহ্ ছাড়া অন্য কারোও প্রতি এমন ভালোবাসা দেখায়, যা শুধু আল্লাহ্র জন্য নির্দিষ্ট। এ ধরনের শির্কের ব্যাখ্যাস্বরূপ আয়াত,

ومن الناس من يتخذ من دون الله أنداداً يحبونهم كحب الله و الذين آمنوا اشد حباً لله

*"মানুষের মধ্যে এমন লোকও আছে যে আল্লাহ্‌ ছাড়া অন্যকে তার সমকক্ষরূপে গ্রহণ করে এবং আল্লাহ্‌কে যেরূপ ভালোবাসতে হয় সেরূপ তাদের ভালোবাসে। কিন্তু, যারা ঈমান এনেছে তারা আল্লাহ্‌কেই বেশী ভালোবাসে…"-সূরা আল-বাক্বরাহঃ ১৬৫*

***৪. শির্‌ক আন্‌-নিয়্যাহঃ*** এ ধরনের শির্‌ক হল, 'ইবাদাত এবং 'আমলের নিয়্যাহ্‌, লক্ষ্য ও উদ্দেশ্য আল্লাহ্‌ ছাড়া অন্য কারোও প্রতি হওয়া। এই শির্‌কটি বুঝার জন্য আমরা নিম্নে উল্লেখিত আল্লাহ্‌র বাণী পেশ করছি,

من كان يريد الحياة الدنيا و زينتها نوف إليهم أعمالهم فيها و هم فيها لا يبخسون أولئك الذين ليس لهم في الآخرة إلا النار و حبط ما صنعوا فيها و باطل ما كانوا يعملون

*"যে কেউ পার্থিব জীবন ও তার আড়ম্বর কামনা করে, আমি দুনিয়াতেই তাদের কর্মফল পূর্ণরূপে তাদেরকে দান করি এবং সেখানে তাদেরকে কম দেওয়া হবে না। এরা এমন লোক যে, এদের জন্য আখিরাতে আগুন ছাড়া আর কিছু নেই। আর তারা যা করেছিল তা সেখানে নিস্ফল হয়ে যাবে, এবং তারা যা করে থাকে তা নিরর্থক।" -সূরা হূদঃ ১৫-১৬*

***<u>২য় কারণঃ</u>*** ক্বুরআনে আল্লাহ্‌র বাণী,

و ما خلقت الجن و الإنس إلا ليعبدون

*"আমি জ্বিন এবং মানুষকে একমাত্র আমার 'ইবাদাতের জন্যই সৃষ্টি করেছি।"*

*-সূরা আয্‌-যারিয়াতঃ ৫৬*

দুইটি বিষয় উপরে উল্লেখিত 'ইবাদাতের অন্তর্ভুক্ত,

**১. নিয়্যাতের ক্ষেত্রে আল্লাহ্‌র আনুগত্য করা**

**২. আদেশের ক্ষেত্রে আল্লাহ্‌র আনুগত্য করা**

এসব কিছুকেই **'ইবাদাত** বলা হয়। **'ইবাদাত** একটি ব্যাপক অর্থবোধক শব্দ । এর মধ্যে আল্লাহ্‌র পছন্দনীয় ও তার সন্তুষ্টি হাসিলের সব প্রকাশ্য ও অপ্রকাশ্য কথা এবং কাজ অন্তর্ভুক্ত। অর্থাৎ, যেসমস্ত কাজেই আল্লাহ্‌র সন্তুষ্টি নিহিত সেগুলোই **'ইবাদাত** হিসেবে গণ্য। এ কারণেই যারা আল্লাহ্‌ তা'য়ালা যা নাযিল করেছেন সে অনুসারে বিচার করে না, তাদের আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা কাফির বলে ঘোষণা করেছেন। কারণ তারা আল্লাহ্‌ ব্যতীত অন্যের আনুগত্য করে।

***<u>৩য় কারণঃ</u>*** যদি আল্লাহ্‌র আইন সর্বপ্রধান এবং কর্তৃত্বশীল না হয়, অনেক মানুষ ইসলাম ত্যাগ করবে। এর ভিত্তিতে মানুষকে তিনভাগে ভাগ করা যায়ঃ

**১। যাদের আল্লাহ্‌র ‘ইবাদাত করার এবং সর্বাত্মক *যুদ্ধ* করার ইচ্ছাশক্তি রয়েছে।**

**২। যারা শাইয়াতিন প্রকৃতির এবং *আল্লাহ্‌র বিরুদ্ধে শেষ পর্যন্ত* যুদ্ধ করতে চায়।**

**৩। *বেশীর ভাগ মানুষ* এই দুই প্রান্তের মাঝে অবস্থিত। তারা ভাল ঈমানদার হতে পারে, যদিও তারা জ্বালা-যন্ত্রণা, কষ্ট-পরীক্ষা সহ্য করতে পারে না।**

এভাবে, যদি আল্লাহ্‌র আইন সর্বপ্রধান না হয়, তাহলে এসব মানুষ কুফ্‌রের দিকে ঝুঁকে পড়ে। এসব মানুষ খুবই দূর্বল, আর যদি তারা কাফিরদের দ্বারা শাসিত হয়, তবে তারা কুফ্‌র-কে প্রবেশ করতে দিতে পারে। এই কারণে নিম্নের হাদীসটির গুরুত্ব খুবই বেশী।

حدثنا معاوية بن عمرو حدثنا أبو إسحاق عن الأوزاعي حدثني أبو عمار حدثني جابر لجابر بن عبد الله قال قدمت من سفر فجاءني جابر بن عبد الله يسلم على فجعلت أحدثه عن افتراق الناس و ما أحدثوا فجعل جابر يبكي ثم قال سمعت رسول (ﷺ) يقول إن الناس دخلوا في الدين الله أفواجاً و سيخرجون منه أفواجاً

*জাবির ইবন ‘আব্দুল্লাহ্‌ Ê কাঁদছিলেন এবং বললেন যে, “আমি আল্লাহ্‌র রসূল ﷺ-কে বলতে শুনেছি, ‘মানুষ ইসলামে প্রবেশ করবে বিশাল সংখ্যায় এবং মানুষ ইসলাম থেকে বের হয়ে যাবে বিশাল সংখ্যায়।’ ”-মুসনাদ আহ্‌মাদ, হাদীসঃ ১৪,৩৩৪*

সুতরাং, যারা আল্লাহ্‌ তা‘য়ালার উপর ঈমান রাখে তাদের জন্য আল্লাহ্‌র আইন প্রয়োগ করা একটি অবশ্য কর্তব্য, যদিও তারা মানবজাতির অধিকাংশকে রক্ষা করতে গিয়ে মারা যায়। এসব আইনসমূহ মানবজাতিকে একটি কিতাব আকারে দেওয়া হয়েছে।

আল্লাহ্‌র নাযিলকৃত যেকোন কিতাবে দুইটি অংশ ছিলঃ

১. ***খবরঃ*** আমাদের জন্য অতীতের মানুষের খবর, যেন আমরা তাদের অভিজ্ঞতা থেকে শিখতে পারি।
২. ***আইন এবং বিধানঃ*** আল্লাহ্‌ তা‘য়ালা চান, এসব আইন-কানুন যেন প্রয়োগ করা হয়, যেমন আল্লাহ্‌ তা‘য়ালার ক্বুরআন নাযিল করার কারণ হল,

إنا أنزلنا إليك الكتاب بالحق لتحكم بين الناس

***“নিশ্চয়ই আমি আপনার উপর সত্যসহ কিতাব নাযিল করেছি, যাতে আপনি মানুষের মধ্যে বিচার মীমাংসা করেন...”-সূরা আন্‌-নিসাঃ ১০৫***

এসব বড় আইনসমূহ সেই নিয়ম-নির্দেশ এবং সত্যতা বহন করে যে, পৃথিবী নিয়ন্ত্রণ করার জন্য আমাদেরকে আল্লাহ্‌ তা‘য়ালার হুক্‌ম মেনে চলতে হবে।

## শারী'য়াহ এর ব্যবহারিকতা এবং করুণা

যেকোন আইন-ব্যবস্থার কিছু ব্যবহারিক বৈশিষ্ট্য রয়েছে, আর এসব ব্যবহারিক বৈশিষ্ট্য থেকে কেউ উপসংহারে পৌছতে পারে এবং এই পদ্ধতির বিচার এবং শাস্তির ধারণা যাচাই করে দেখতে পারে। শারী'য়াহ মুসলিমদের জন্য একমাত্র সংবিধান এবং অমুসলিমদের জন্য এটি মানবজাতিকে তার নৈতিক অধঃপতন থেকে বাঁচানোর প্রাকৃতিক এবং বিশুদ্ধ পদ্ধতি। অনেক মানুষ, যখন তারা আল্লাহ্‌র নাযিলকৃত ওহী নিয়ে চিন্তা করে, তখন তারা শুধু বিভিন্ন কাহিনীর খবর এবং বিনোদন নিয়ে ভাবে। কিন্তু এসব কাহিনীর প্রকৃত উদ্দেশ্য হল, সেসব মানুষ থেকে শিক্ষা গ্রহণ করা যারা আল্লাহ্‌র নাযিলকৃত ***আইনসমূহ*** -এর প্রতি অবাধ্য হয়েছিল। আর এ কারণেই আল্লাহ্ তা'য়ালা নাযিল করেছেন,

إنا أنزلنا إليك الكتاب بالحق لتحكم بين الناس

***"নিশ্চয়ই আমি আপনার উপর সত্যসহ কিতাব নাযিল করেছি, যাতে আপনি মানুষের মধ্যে বিচার মীমাংসা করেন…"-সূরা আন্-নিসাঃ ১০৫***

আল্লাহ্‌র আইনের প্রতিষ্ঠা ও প্রয়োগের জন্যই আমাদের সর্বাত্মক প্রচেষ্টা করা উচিত। যাহোক, এর ব্যবহারিক দিক হল একটি প্রশ্ন যে, *"শারী'য়াহ প্রয়োগ করা যাবে কি? এবং, আজকের যে পরিস্থিতিতে শারী'য়াহ-এর সূচনা করা হবে ও সেই সাথে শারী'য়াহ প্রয়োগের জন্য যেরুপ পরিস্থিতির প্রয়োজন তার পরিপ্রেক্ষিতে আজকের বাস্তবতার স্বরুপ কি?"*

## ইসলামিক শারী'য়াহ-এর দয়াশীল প্রকৃতি

কোন পদ্ধতির ব্যবহারিকতার সাথে সাথেই যা চলে আসে তা হল, এটি মানবতার জন্য কি পদক্ষেপ গ্রহণ করেছে, তা। অত্যাচারের বোঝা এবং অসুস্থ মানবরচিত আইনের তত্বাবধানে, যে সকল মানুষকে শাস্তি দেওয়ার কথা, তাদেরকে পুরস্কৃত করা হয়েছে এবং তাদেরকে পূর্ণ স্বাধীনতার প্রতিশ্রুতি দেওয়া হয়েছে। অথচ, যারা দয়া পাওয়ার যোগ্য, তাদের কিছুই দেওয়া হয়নি এবং তাদেরকে তাদের দেশে মানবেতর জীবন যাপনে বাধ্য করা হয়েছে। এসব অত্যাচারিত মানুষ ন্যায়বিচারের জন্য চিৎকার করছে এবং তারা সেই নিরাপত্তার প্রাপ্য যা একটি সভ্য সমাজের তার মানুষদেরকে দেওয়ার কথা।

একটি ইসলামিক স্টেইট (সাম্রাজ্য)-এ কোন মানুষকে কখনো কোন অর্থনৈতিক লাভ অথবা বংশগত/জাতিগত কারণে অবমানিত করা হত না। এর একটি উদাহরণ হল কোরিয়ান/জাপানিজ দ্বন্দ্ব। এই যুদ্ধে কোরিয়ানদের আক্রমণ করা হয়েছিল। কিন্তু, এখানেই ধ্বংসাত্মক কাজের সমাপ্তি ঘটেনি। তাদের পরাজয়ের পর, কোরিয়ানদের অবমানিত করা হয়েছিল এবং তাদেরকে এমন চিহ্ন পরিধানে বাধ্য করা হয়েছিল যাতে তাদের সম্পর্কে জাতিগোষ্ঠী এবং মানুষ হিসেবে অবমাননাকর কথা লিখা ছিল। নারীদেরকে জাপানিজ সাম্রাজ্যের পতিতা হিসেবে ঘোষণা দেওয়া হয়েছিল এবং তাদের থেকে জন্মলাভ করা সন্তানদেরকে জারজ সন্তান বলে ডাকা হয়। মানুষের সংস্কৃতিকে

পদদলিত করা হয়েছিল এবং তাদেরকে সেই স্টেইটের অধীনে কোন অধিকার না দিয়ে এক মানবেতর অনুভূতি দেওয়া হয়েছিল।

এরপর শুরু হল গেরিলা যুদ্ধ এবং সার্বলৌকিক অস্থিরতা। অবশেষে যখন কোরিয়ানরা জাপানের প্রভুত্ব থেকে মুক্তি পেল, তখন তাদের মধ্যে ভীষণ ঘৃণাবোধ বজায় থাকল। একটি ইসলামিক স্টেইট (সাম্রাজ্য)-এ এরূপ কখনো ঘটত না। ইতিহাস প্রমাণ করে, ইসলামিক শারী'য়াহ-এর ছায়ায় কোরিয়ানদের কখনো ধ্বংস করা হত না, কারণ জাতি-গোষ্ঠীগত কুসংস্কার থেকে ইসলাম মুক্ত। নারী এবং শিশুদের যত্ন নেওয়া হত, যেহেতু তারা ইসলামিক স্টেইট (সাম্রাজ্য)-এর বোঝা এবং এজন্য তাদের দেখা-শুনা এবং তাদের প্রয়োজন পূরণ করা হত।

আর কারোও একটি নির্দিষ্ট জাতির বা গোষ্ঠীর ব্যক্তি হওয়ার কারণে অপমানিত এবং অবমানিত হওয়ার বিষয়ে বলতে হলে, ইসলামিক শারী'য়াহ এসব সম্পূর্নরূপে পরিহার করে। কোন মানুষের সংস্কৃতিকে সংরক্ষণ করা হবে, যতক্ষণ না সেটি শির্ক অথবা এমনকিছুর আহবান জানায় যা ইসলামিক স্টেইট (সাম্রাজ্য)-এ হারাম। কিন্তু সংস্কৃতির যেসব দিক ভাষা, তাদের খাদ্য, সাংস্কৃতিক আদর্শ ইত্যাদিকে অন্তর্ভুক্ত করে, সেসব বিষয়ে শারী'য়াহ কোনরকম হস্তক্ষেপ করে না। মানুষকে তাদের জাতিগত প্রথা ও রীতিনীতি বহন করার পূর্ণ অধিকার দেওয়া হয়, যদি না সেটি শারী'য়াহ-এর সম্পূর্ন বিরোধী হয়।

মানুষের তাদের প্রথা ও রীতিনীতি সংরক্ষণ করার সক্ষমতা, তাদের রক্ত এবং বংশের একটি অংশ, এবং ইসলাম এটির সংরক্ষণ করে। এ কারণেই 'বারবার' ভাষাটি আজও উত্তর আফ্রিকায় সংরক্ষিত রয়েছে; আর 'হাউসা', 'এ্যারামিক', 'হিব্রু' ইত্যাদির কথা বলা বাহুল্য। ইসলামের পূর্বেকার বিজয়ের সময়, মুসলিম শাসকগণ চাইলে সাথে সাথেই এসকল ভাষা উচ্ছেদ করতে পারতেন এবং যেকোন ধর্মের যে কেউই এর বিরোধিতা করতে চায় তাকে পরাস্ত করতে পারতেন। যাহোক, এসব ভাষার সংরক্ষণ করা হয়েছে এবং মানুষের বংশধারা অক্ষত রয়েছে। ইসলামের মানুষের জাতিগত ধারার সংরক্ষণ এবং সেই সাথে তাদের রক্ত এবং বংশের ধারার সংরক্ষণের অন্যতম উৎকৃষ্ট উদাহরণ হল, 'আব্দুল্লাহ্ ইব্ন রুওয়াইদা (রদিঃ)-এর ঘটনাটি। 'আরবের কিছু ইহুদী রসূল ﷺ-কে হত্যার জন্য উপায়-উপকরণ খুঁজছিল, আর তাদের ক্রমাগত প্রতারণার কারণে মুসলিমরা নবী ﷺ-এর সাথে যারা মুসলিমদের বিরুদ্ধে ষড়যন্ত্র করছিল তাদের আক্রমণ করে এবং তাদের সৈন্যদের হত্যা করে। যুদ্ধের পর 'আব্দুল্লাহ্ (রদিঃ) সেই সংরক্ষিত এলাকাটিতে ঘুরছিলেন এবং পরীক্ষা করে দেখছিলেন। তার পর্যবেক্ষণের সময় তিনি 'তাওরাহ্'-এর কিছু খন্ডাংশের কাগজ দেখতে পেলেন। তিনি সঙ্গে সঙ্গে সেগুলো উঠিয়ে নিলেন এবং নবী ﷺ-এর কাছে গেলেন এবং উপস্থাপণ করলেন।

যখন জিজ্ঞেস করা হল যে, সেগুলোর ব্যাপারে কি করা হবে, রসূল ﷺ তাকে বললেন যে, সেগুলো ইহুদীদেরকে ফিরিয়ে দিতে। আর ইব্ন রুওয়াইদা (রদিঃ) সেগুলো 'প্রধান রাব্বী'-এর কাছে হস্তান্তর করলেন[১]। এভাবে যদিও আল্লাহ্ তা'য়ালা ইহুদীদেরকে অভিশাপ দিয়েছেন এবং তাদের অপরাধী বলে অনেক আয়াতে অভিযুক্ত করেছেন, মুসলিম হিসেবে আমরা 'রেসিজম' (জাতিগত অহংকার)-এ অংশ নেই না এবং, সাংস্কৃতিক ধারার ধ্বংসের চেষ্টাও

[১] সীরাতের বই যেমনঃ ইব্ন হিসাম, ইব্ন ইসহাক, ইব্ন তাইমিয়্যাহ্ দেখুন

করি না। কা'ব ইব্ন আল আহ্বার, 'আব্দুল্লাহ্ ইব্ন সালাম, ওয়াহ্ব ইব্ন আলমুনাব্বিহ্ (রদিঃ), সকল প্রাক্তন ইহুদী একদা একটি ইহুদীপূর্ণ শহর অবরোধের সময় 'তাওরাহ্'-এর কিছু কিতাব দেখতে পেলেন। সেসব কিতাব নিয়ে ইহুদীদেরকে ফিরিয়ে দেওয়া হয়েছিল[২]। আর এমনকি আজকেও মুসলিম বিশ্বের অনেক মিউজিয়ামে ইহুদীদের বেশ কিছু প্রাচীনতম ঐতিহাসিক পান্ডুলিপি পাওয়া যায়[৩]। এসবই ইসলামের পক্ষে শক্তিশালী কন্ঠে বলে উঠে এবং খ্রীষ্টানদের জন্য লজ্জার মেঘ বয়ে আনে, যারা দ্বিতীয় বিশ্বযুদ্ধে হিটলারকে নিয়ন্ত্রণ করতে ব্যর্থ হয়েছিল, যে ইহুদীদেরকে ধ্বংস করতে বদ্ধপরিকর ছিল।

এসব কিছুর মধ্যে শিক্ষনীয় বিষয় হল, ইসলাম বংশধারা, মৌলিক অধিকার এবং মানবিক মর্যাদার সম্পূর্ন নিশ্চয়তা দেয়। বিশ্বের ক্ষমতাশীলরা বিগত ৭০ বছরে যে পরিমাণ মানবাধিকার লংঘন করেছে, ইসলাম গত ১৪০০ বছরেও এর অর্ধেকাংশও করেনি। ঠিক এ কারণেই সত্যের বিজয়ী হওয়া আবশ্যক এবং শারী'য়াহ-এর প্রয়োগ আবশ্যক। শুধু তাহলেই মানুষ তার মর্যাদা পেতে পারে এবং পৃথিবীও সম্মানিত হতে পারে।

যে সমস্যাটি সাধারণ মানুষের জন্য রয়ে যায় তা হল তাদের আইনসমূহ। যদিও সেগুলো মানব মন থেকে অতি যত্নসহকারে দলিলাকারে লিখিত হয়েছে, কিন্তু এগুলো কখনো মানব-প্রকৃতিকে সম্বোধন করেনি।

এসকল মানবরচিত আইনের দোদুল্যমান এবং অকার্যকর প্রয়োগের মাধ্যমে, এগুলোর বাস্তবতা দেখা যায়। এর মূল কারণ হল, এসব মানবরচিত আইন যেসকল ফাঁক-ফোকর এবং পার্শ্ব-প্রতিক্রিয়া তৈরী করেছে, মানব-মন তা উপলব্ধি করার দূরদৃষ্টি রাখে না। উদাহরণস্বরূপ, দরিদ্রদের প্রতি আচরণ এবং মানুষের জীবনাবস্থার মধ্যকার বিশাল ব্যবধান। আমরা একটি প্রসঙ্গ ব্যাখ্যা করব যা থেকে বোঝা যাবে যে, পাশ্চাত্য আইনসমূহ ব্যবহারোনুপযোগী এবং বাতিল।

## চুরি এবং শারী'য়াহ-এর প্রতিক্রিয়া

শারী'য়াহ আমাদের সেই ন্যায়বিচার দেয় যা সম্পূর্ন 'ইউনিক' (অদ্বিতীয়) এবং যার সাথে মানব ইতিহাসের আর কোন তুলনা চলে না। উদাহরণস্বরূপ, সেই ব্যক্তির জন্য শারী'য়াহ-এর সমাধান বিবেচনা করা যাক, যে ব্যক্তি ইসলামিক আইনের শাসনে একজন পেশাদার চোর। শারী'য়াহ এর বিধিবদ্ধ আইন অনুসারে তার শাস্তি হল, তার

---

[২] প্রাগুক্ত

[৩] এর উদাহরণ হল, 'ডেড সী' এর কিছু কাগজ এবং 'নাগ হাম্মাদী' এর কিছু পান্ডুলিপি যা পূর্বে জর্দান এবং মিশরের তত্বাবধানে ছিল। এটা উল্লেখ করাও জরুরী যে, বিভিন্ন হিব্রু পান্ডুলিপি মিশরের 'গেনিজা' (ইহুদী সংস্কৃতি এবং সাহিত্যের মিউজিয়াম)-এর দোকানসমূহে রাখা হয়েছে।

হাত কেটে ফেলা[৪]। কিন্তু, যে এই শারী'য়াহ দৃষ্টিভঙ্গি বাহির থেকে দেখে, তার জন্য এটি কি সম্পন্ন করে? এই কঠিন কিন্তু করুণাময় কাজ নিম্নের সমাধান গুলো নিয়ে আসেঃ

১) এই কাজের কর্মীকে তাদের জন্য একটি সাধারণ দৃষ্টান্ত বানিয়ে দেওয়া হয়, যারা ভবিষ্যতে এরূপ কাজের চিন্তা-ভাবনা করছিল। একেই আমরা বলি বিনামূল্যে বিজ্ঞাপন।

২) ক্ষতিগ্রস্তের কাছ থেকে যে পরিমাণ সম্পদ নেওয়া হয়েছিল, তাকে তার পূর্ণ প্রতিদান দেওয়া হয়। এভাবে, যে এই অপরাধের শিকার, সে এ ব্যাপারে নিশ্চিত থাকবে যে, সে সবসময় এই অপরাধের শিকার হবে না, যেহেতু ন্যায়বিচার সর্বদা জয়ী হবে।

৩) যদি এই কাজের কর্মীর পরিবার থাকে, তারা তার উপস্থিতি থেকে বঞ্চিত হবে না। যদিও সে একটি অপরাধ করেছে, তাকে জেলে রাখা হয় না এবং তাকে তার স্ত্রী ও সন্তানদের থেকে পৃথক করা হয় না।

৪) এটা এই কাজ সম্পাদনকারীর জন্য একটা শিক্ষনীয় বিষয় হয়ে থাকে এবং হয়তো সে যুবসম্প্রদায় এবং অন্যান্য অপরাধিদের জন্য একটি সতর্কবাণীরূপে কাজ করবে, যাতে তারা তার থেকে সঠিক পথ দেখতে পায়।

৫) এই কাজ সম্পাদনকারীকে কারাদন্ডস্বরূপ একটি দীর্ঘ সময় জেলে থাকতে হবে না, যেখানে জনসাধারণের অর্থের মাধ্যমে তার খাদ্য থেকে শুরু করে মেডিকেল এবং ডেন্টাল পরিচর্যা এবং সেই সাথে অন্যান্য অপরাধমূলক কার্যক্রম শিক্ষার জন্য পুষ্টিসাধন করা হয়।

শারী'য়াহ তাদের জন্যই উপকারী যারা নিরপেক্ষ। আমরা আপনাকে ৩য় পয়েন্টটিতে গভীর মনযোগ দিতে অনুরোধ করছি। আজকের তথাকথিত শান্তিকামী ডেমোক্রেসীতে যখন মানুষ চুরির ন্যায় অপরাধ করে, তখন তাকে জেলখানায় রাখা হয়। যদিও তাদেরকে তাদের অপরাধ অনুসারে শাস্তি দিতে হবে, কিন্তু এমন শাস্তিও দেওয়া উচিৎ নয় যা সেই অপরাধের সীমাকেই ছাড়িয়ে যায়, যা শারী'য়াহ দ্বারা নির্ধারিত।

কিন্তু, আমরা ডেমোক্রেসীর ক্ষেত্রে দেখতে পাই যে, এই শাস্তি প্রকৃতপক্ষে চুরির ফলে যে ক্ষতি হয়েছে, তার চাইতে সেই অপরাধকারীর এবং সমাজের আরোও অধিক ক্ষতি করে। যদি, সেই ব্যক্তি যাকে জেলখানায় নেওয়া হয়েছে, তার একটি পরিবার থাকে যার সে-ই উপার্জনকারী, তবে তাদের কাছে সে ছাড়া খাদ্য ও সাহায্য আসবে কোত্থেকে? এই বাচ্চাদের পিতাকে তাদের চোখের সামনে এই স্টেইট (সাম্রাজ্য) কিডন্যাপ করে নিয়ে গেছে। এভাবে তারা অতি অল্প বয়সেই সিস্টেমের বিরোধিতা করা শিখে এবং স্টেইট (সাম্রাজ্য)-বিরোধী হয়ে পড়ে।

---

[৪] যে পরিমাণ চুরির ফলে একজন চোরকে শাস্তি দেওয়া যাবে তা হল ১৫ পাউন্ড স্টার্লিং (৭.২ ডলার)। সেই ব্যক্তি এর বহির্ভূত যে তার মৌলিক অধিকারের জন্য চুরি করে, যেমনঃ রুটি, দুধ, পানি ইত্যাদি। এক্ষেত্রে, তাকে হাত কাটার শাস্তি দেওয়া হবে না। কিন্তু, যে প্রয়োজনের তাগিদে চুরি করে না, যেমনঃ যে ব্যক্তি ফার্নিচার, স্টিয়েরো ইকুইপমেন্ট এবং অন্যান্য অপ্রয়োজনীয় জিনিসপত্র চুরি করে, তার হাত কেটে ফেলা হবে। একইভাবে, কেউ যদি, ১৫ পাউন্ডের কম পরিমাণের কিছু চুরি করে, তবে তাকেও হাত কাটার শাস্তি দেওয়া হবে না। যদি সে এমন কিছু চুরি করে, যা ফেলে রাখা হয়েছে এবং যেটি সম্পর্কে মালিক অবহেলা করছে, তাহলেও তাকে হাত কাটার শাস্তি দেওয়া হবে না।

এই বাচ্চাদের মায়ের থেকে তার স্বামীকে পৃথক করা হয়েছে, যা তার মানসিক ও শারীরিক দৃঢ়তায় আঘাত হানে। ফলে সে হয়ত অন্য কোন পুরুষের বাহুতে জায়গা করে নেবে, যে তার দিকে অতি মাত্রায় মনযোগ দিবে এবং যত্নশীল হবে। তখন তার বাচ্চারা কি করবে যারা দেখবে যে একজন পুরুষ যে তাদের পিতা নয়, তাদের মা-কে আদর-সোহাগ করছে, বাহুবেষ্টন করছে এবং একত্রে বাস করছে? নিশ্চিতভাবে, তাদের কচি মনের উপর এর এক সুদূরপ্রসারী প্রভাব পড়বে।

আর যখন এই পিতাকে মুক্তি দেওয়া হবে, উত্তেজনা আরোও বৃদ্ধি পাবে। কতই না জেল থেকে মুক্তিপ্রাপ্তরা ঘরে ফিরেছে শুধু এটা দেখার জন্য যে, তাদের স্ত্রীরা নতুন প্রেমিক নিয়ে মত্ত। আমরা খবরে দেখেছি যে, এসব জেল থেকে মুক্তিপ্রাপ্ত স্বামীরা এরপর কিরূপ প্রতিক্রিয়া করে। দুর্বার ক্রোধে উন্মাত্ত হয়ে তারা তাদের সম্পূর্ন পরিবারকেও হত্যা করে ফেলে। সুতরাং, আমরা শুরু থেকেই দেখে আসছি যে, ডেমোক্রেসীর বিচারপদ্ধতি অপরাধ হ্রাস করার বদলে বৃদ্ধি করছে। সবশেষে, স্টেইট (সাম্রাজ্য) প্রতি সপ্তাহে যে ২৫০০ পাউন্ড স্টার্লিং তার পিছনে ব্যয় করেছে, তার সম্পূর্নটাই ভেস্তে যায়।

স্বামীটির চাহিদার কথা চিন্তা করাও এই দৃশ্যে একটি একান্ত জরুরী বিষয়। জেলখানায় থাকাকালে সে সমকামীতার দিকে ঝুঁকে পড়তে পারে, যেহেতু এসব জায়গা 'পিডোফাইল' (যারা শিশুদের প্রতি যৌন-আকৃষ্ট হয়), অস্বাভাবিক যৌনাচরণ এবং অন্যান্য সামাজিক ব্যাধি ও ময়লা-আবর্জনার উৎস। এভাবে, এখানে তার কোন প্রেমিক তৈরী হয়ে যেতে পারে, যার জন্য সে আবার ফিরে আসতে চাইবে। এভাবে, মৌলিক মানব চাহিদার কারণে সে 'সডম' [ক্বওমে লূত ﷺ] ও 'গোমোর্‌রাহ' (এসব নগরী তাদের অত্যাধিক খারাবির কারণে আল্লাহ্‌র 'আযাবে ধ্বংস হয়ে গিয়েছিল) এর অভ্যাসের দিকে ঝুঁকে পড়ে। এসব ঘটনার ধারাবাহিকতায় সেখানে 'এইড্‌স' এবং অন্যান্য সামাজিক ব্যাধিসমূহ বিস্তার লাভ করবে, যা আবারও মেডিকেল খাতের খরচ বৃদ্ধি করবে।

## ব্যাভিচার এবং উচ্ছৃংখল নির্বিচার যৌনমিলন

ব্যাভিচারীর জন্য শারী'য়াহ-এর আইন কি? শারী'য়াহ আইনানুসারে যে ব্যক্তি ব্যাভিচার করে[৫] তাকে পাথর মেরে হত্যা করা হবে। এখন, সমাজে এর দ্বারা কি সম্পন্ন হয়? আমরা এই ব্যাপারে এখানে জ্ঞান অন্বেষণকারীদের জন্য কিছু পয়েন্ট প্রদান করেছি,

১) যার মর্যাদার প্রতি অবিচার করা হয়েছিল তার যথার্থ সুবিচার করা হয়।

২) বিনামূল্যে বিজ্ঞাপন, যা জনসাধারণকে এই খারাপ কাজের শাস্তি দেখার সুযোগ করে দেয়।

---

[৫] এখানে ব্যভিচার বলতে 'এ্যাডালটারী' শব্দটি ব্যবহার করা হয়েছিল, 'এ্যাডালটারী' হল যখন কোন বিবাহিত ব্যক্তি তার স্বামী বা স্ত্রীর বদলে অন্য কারোও সাথে যৌনসঙ্গম করে। আর অবিবাহিত অবস্থায় এরূপ করলে সেই কাজকে বলা হয় 'ফরনিকেশন', যা একটি পাপ কাজ এবং যার শাস্তিস্বরূপ উভয়কে চাবুকাঘাত করা হয়। যদিও 'ইংলিশ'-এ দু'টি শব্দ রয়েছে, ''আরবী'-তে একটি শব্দই ব্যবহার করা হয়, আর তা হল 'জিনা', যা 'এ্যাডালটারী' এবং 'ফরনিকেশন' উভয়টি বোঝাতেই ব্যবহৃত হয়।

৩) প্রাকৃতিকভাবে অবৈধ উপায়ে জন্ম নেওয়া বাচ্চাদের সংখ্যা হ্রাস পাবে, যেহেতু সবার ব্যাভিচারের শাস্তি জানা আছে।

৪) যৌনতার মাধ্যমে ছড়ায়, এমন ব্যাধির সংখ্যা হ্রাস পাবে।

৫) এসব ব্যাধির বিস্তার রোধ করা এবং সর্বনিম্ন রাখা সম্ভব হবে।

আধুনিক পাশ্চাত্য সমাজে, ব্যাভিচারকে অপরাধ হিসেবেই গণ্য করা হয় না। বরং, এটাকে একান্ত ব্যক্তিগত বিষয়রূপে দেখা হয়। দুর্ভাগ্যবশত, সম্প্রতি বছরগুলোতে অবৈধ সম্পর্কের ফলে 'স্ট্রীট চিল্ড্রেন'-এর সংখ্যা ক্রমশঃ বৃদ্ধি পেয়েছে, যা থেকে আমরা দেখতে পাই যে, এটাকে আর ব্যক্তিগত বিষয় বলে চালিয়ে দেওয়া সম্ভব হবে না। এসব 'স্ট্রীট চিল্ড্রেন' সেসকল স্বার্থপর মানুষের প্রতারণামূলক ব্যাভিচারের ফল, যারা ব্যাভিচার করে এবং এরপর ভুলে যায়। বেশীরভাগ ক্ষেত্রেই এসব শিশুদের পরিত্যাগ করা হয়, ফলে তারা বিক্ষিপ্ত হয়ে ধরনীর বুকে ঘুরে বেড়ায়, নিজের পরিচয় না জেনে। তাদের কাছের মানুষ বলতে কেউ নেই, ফলে স্বাভাবিকভাবেই সমাজবিরোধী হয়ে ওঠে। কোনটি সঠিক এবং কোনটি বেঠিক এগুলোর উপর তাদের কোন সংগঠন তৈরী করা সম্ভব হয় না, যেহেতু তারা নিজেরাই বেঠিক কাজের ফল। আরেকটি বিষয় হল তারা তাদের আপন ভাই বা বোনদের সাথে বিয়ে বা একত্রে বসবাসের সম্পর্কে লিপ্ত হতে পারে, যেহেতু তারা কে তাদের আত্মীয় তা জানে না।

এর ফলে জন্ম সংশ্লিষ্ট সমস্যা এবং বিকলাঙ্গ সন্তান দেখা দেয়, আর সেই সাথে নতুন ব্যাধিসমূহ যা পূর্বে কখনো দেখা যায় নি। এসবকিছুর উপর আল-'আযিয (সর্বশক্তিমান) প্রদত্ত অধিকার/হাক্ব-কেই সংরক্ষণ করতে হবে। অবৈধমিলন এমন সব রোগব্যাধির সংঘটক যেগুলোকে পূর্বে কেউ জানত না। পূর্বে আমরা শুধু 'ভিডি' জানতাম, কিন্তু এখন 'এইড্স' চলে এসেছে। আরোও অনেক নতুন রোগ-ব্যাধি মাথাচারা দিয়ে উঠেছে। যখনই কুফ্র কর্মের মানুষ বৃদ্ধি পায় তখনই আমাদের রব নতুন রোগ-ব্যাধি পাঠান। নিঃসন্দেহে এটাই প্রকৃত সত্য। এটা কোন হাসি-ঠাট্টার বিষয় নয়। আমাদের সাধ্য নেই আমাদের রবকে চ্যালেঞ্জ করার, তার একথা জানিয়ে দেবার পর যে, অবৈধ যৌনমিলনের শাস্তি কি। পৃথিবীর শেষ সময়কার কষ্ট-পরীক্ষা সম্পর্কে যায়নাব বিন্ত জাহ্শ (রেদিঃ) জিজ্ঞেস করেছিলেন,

قالت زينب: أنهلك وفينا الصالحون؟ قال صلى الله عليه و سلك نعم إذا كثر الخبث

*"আমাদের মাঝে সৎকর্মশীল মানুষ থাকা সত্ত্বেও কি আমাদের ধ্বংস করা হবে?" রসূল ﷺ বললেন, "হ্যাঁ, যখন আল-খাবাছ (অবৈধ যৌনমিলন এবং অন্যান্য অস্বাভাবিক যৌনাচরণ) ছড়িয়ে পড়বে।"-সহীহ আল-বুখারী*

অনুরূপভাবে, নবী লূত ﷺ-এর ক্বওম যখন সমকামীতায় লিপ্ত হল, তখন তাদের উপর আসমান থেকে পাথর বর্ষণ করা হয়। আর আজকের দিনের মানুষের উপর শাস্তিস্বরূপ 'এইড্স' বর্ষিত হচ্ছে। প্রত্যেক ব্যক্তি তার নিজের পাথরাঘাতে আহত হয়, যা হল আজকের 'এইড্স' ভাইরাস। এভাবে, যদিও পদ্ধতি বদলায়, কিন্তু আল্লাহ্র শাস্তি নির্ধারিত থাকে।

সম্ভবত, এর সবচেয়ে দুঃখজনক এবং কষ্টদায়ক ফলাফল হল, এসব অবৈধমিলনের ফলে সৃষ্ট শিশুরা এমন কাউকে পায়নি যে তাদেরকে ভালবাসবে। ফলে এই পৃথিবী তাদের কাছে বড় একাকীত্ব এবং এক বিশাল শূণ্যস্থানস্বরুপ হয়ে দাঁড়ায়। কিন্তু তারা নিঃসঙ্গ নয়। কারণ তাদের জন্য আল্লাহ্ আছেন এবং তিনিই তাদের জন্য ন্যায়বিচার এবং অধিকার প্রতিষ্ঠা করবেন, যা তার আইনের অন্তর্ভুক্ত, যেহেতু তিনি তার সবচেয়ে বড় সৃষ্টি থেকে সবচেয়ে ছোট সৃষ্টি পর্যন্ত সবকিছুর দেখাশুনা করেন। তিনি তাদের প্রতিও দয়াশীল যাদের সাথে অন্যায়-অবিচার এবং নির্যাতন করা হয়েছে, আর এসব বাচ্চারা নিঃসন্দেহে এরকম পরিবেশে অবিচারের শিকার।

উল্লিখিত ১ম এবং ২য় উদাহরণ থেকে আমরা দেখতা পাই যে, শারী'য়াহ প্রচন্ডভাবে সুক্ষ। অপরদিকে ব্যাভিচারের শাস্তি শুধু তখনই প্রয়োগ করা হবে যখন চারজন সর্বসম্মতভাবে সাক্ষী দেয় যে তারা ঘটনাটি দেখেছে। আর যদি চারজন ব্যক্তি বিস্তারিতভাবে ঘটনাটি দেখার সাক্ষী দেয়, তার মানে নিশ্চয়ই এরকম কিছু ঘটেছিল, যা বেশীর ভাগ ক্ষেত্রেই প্রমাণ করা দুরহ। কিন্তু, পাথরাঘাতে মৃত্যুর কথা সেই ব্যক্তিকে নিরুৎসাহিত করে দেয় এবং তার মনে ভয় ঢুকিয়ে দেয়, যে ব্যাভিচার করার কথা ভাবছিল। উদাহরণস্বরুপ, পেশাদার চোরের অন্যায়কারী অংশ--হাত কেটে নেওয়া হয়, যেন তা সমাজে আর ক্ষতি সাধন করতে না পারে। কিন্তু, ব্যাভিচারী পুরুষ অথবা ব্যাভিচারী নারীর ক্ষেত্রে তার দেহের সম্পূর্ন অংশই অন্যায়কারী। তাদের ঈর্ষান্বিত চোখ থেকে শুরু করে লজ্জাস্থান, সেখান থেকে হাত এবং পা পর্যন্ত সবকিছুই অন্যায়কারী ভূমিকা পালন করেছে। তাই, তার সম্পূর্নাংশকেই সাজা পেতে হবে। ইসলাম নারী এবং পুরুষকে তালাকের সমানাধিকার দেয়, যদি একজন নারী অথবা পুরুষ তার সঙ্গীর জন্য উপযুক্ত না হয়। এটা অন্যসব বাতিল দ্বীন থেকে আলাদা, যেখানে দম্পতি পরস্পর পরস্পরের উপযুক্ত না হওয়া সত্ত্বেও তাদেরকে পরস্পরের সাথে বিদ্ধ করে দেওয়া হয়। আরেকটি কারণ হল, যদি কেউ জানতে পায় যে, কোথাও একজন ব্যাভিচারী মানুষ আছে, তবে সে তার প্রতি প্রলুব্ধ হতে পারে এবং এভাবে সে তাকে পেতে চাইবে, যেহেতু ব্যাভিচারী মানুষ ঢিলা চরিত্রের হয় এবং যে কারোও সাথে একত্রে বাস করতেও রাজী হয় এবং শাইতন তাকে পাপ ও প্রলোভনের প্রতীকস্বরুপ ব্যবহার করবে। শারী'য়াহ এসব খেয়াল ও প্রলোভনকে সবচাইতে বাস্তব এবং দয়ালু উপায়ে জবাব দেয়।

## শারী'য়াহ-এর শাসনে নিরাপত্তা

পূর্বে আমরা যেরুপ আলোচনা করেছি যে, শারী'য়াহ মানুষের সতীত্ব এবং কল্যাণ রক্ষার্থে এসেছে। কিন্তু, এখনও শারী'য়াহ আইন ও নীতিমালার এমন অনেক কিছু রয়ে গেছে যেগুলোর বিবেচনা করা হয়নি। এটা আমাদের ভাই ও বোনদের কাছে পরিষ্কার করা উচিৎ যে শারী'য়াহ আরোও এসেছে, মানবজীবনের সবচাইতে গুরুত্বপূর্ণ ৫টি বিষয়ের সংরক্ষণ করতে। সেগুলো হল,

**১। ঈমান/বিশ্বাস**

**২। রক্ত/জান**

**৩। 'ইয্যাত/সম্মান/বংশধারা**

**৪। অর্থ/মাল/সম্পদ**

**৫। মেধা/বুদ্ধি**

## ১। ঈমান/বিশ্বাস

শারী'য়াহ এসেছিল এমন প্রত্যেক ব্যক্তিকে সংরক্ষণ করতে, যে শারী'য়াহ এর সুশীতল ছায়ার দ্বারা পরিবেষ্টিত হয়। এটা মুসলিমদেরকে 'ইবাদাত করার অধিকার দিয়েছে এবং তা কাফিরদের পর্যন্ত বর্ধিত করেছে, যতক্ষণ পর্যন্ত তারা স্টেইটের সাথে চুক্তিবদ্ধ অবস্থায় থাকে। যাদের সাথে চুক্তিবদ্ধ হওয়া যাবে তারা হল, ইহুদী, খ্রীষ্টান এবং পারসী।

যদিও ইহুদীরা অভিশপ্ত এবং আল্লাহ্‌র ক্রোধের পাত্র, খ্রীষ্টানরা পথভ্রষ্ট এবং পারসীরা আগুনের উপাসনা করে, তাদের দ্বীনের উৎস একটি কিতাবের সাথে সংশ্লিষ্ট যা আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা বহু বছর আগে নাযিল করেছিলেন[৬]। এ কারণে আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা তাদের জন্য নিরাপত্তা সংরক্ষণ করেছেন, যতক্ষণ তারা ইসলামিক স্টেইট (সাম্রাজ্য)-এর আদেশের অন্তর্ভুক্ত থাকে। 'জিযিয়া' দেওয়া এবং স্টেইট (সাম্রাজ্য)-এর বিরুদ্ধে কোনরকম চক্রান্ত বা ষড়যন্ত্র না করা, তাদেরকে স্টেইট (সাম্রাজ্য)-এর আদেশের অন্তর্ভুক্ত করে। এর বিনিময়ে, তাদেরকে তাদের ধর্মচর্চা করতে দেওয়া হবে এবং ইসলামিক শাসকগণ বা বিষয় থেকে অক্ষত অবস্থায় চলাফেরা করতে দেওয়া হবে এবং তাদেরকে আক্রমণ অথবা তাদের সাথে অন্যায় ব্যবহার করা হবে না।

আর সেই সাথে, যখন তারা তাদের ধর্মচর্চা করে, তাদের 'বিশ্বাস' অন্যদের কাছে প্রচার করা হবে না। যেহেতু এটি ভুল ধর্ম, সত্যের উপর প্রতিষ্ঠিত মানুষদেরকে এর দরজার দিকে আহবান করার কোন অধিকার তাদের নেই। আরেকটি বিষয় হল, এসব মানুষেরা তাদের ধর্মীয় আচারানুষ্ঠান হিসেবে মদ খায়, যা ইসলামে পরিষ্কারভাবে হারাম।

যদিও তারা এটা তাদের নিজেদের বাসায় একান্ত গোপনে করতে পারে, ইসলামিক স্টেইট (সাম্রাজ্য)-এ এর (মদ/এ্যালকোহল) অথবা অন্য যেকোন হারাম বস্তুর কোনরকম বিজ্ঞাপন, আমদানী বা রপ্তানী তাদের জন্য সম্পূর্ন হারাম। তাদের যেকোন ধর্মীয় অনুষ্ঠান প্রকাশ্যে পালন করা এবং মুসলিমদেরকে অংশগ্রহণ করতে আহবান করাও তাদের জন্য হারাম।

এছাড়াও কিছু মিথ্যা ধর্ম আছে যেগুলোকে জগতসমূহের রব স্বীকৃতি দেননি এবং যেগুলোর জন্য নিরাপত্তা নির্দিষ্ট করেননি। এগুলো হল ভূডূ, জাদুবিদ্যা, সকল প্রকার মুর্তি-প্রতিমার পূজা ইত্যাদি।

---

[৬] শুধু ইমাম 'আলী Ê -ই এরূপ বলেছেন যে, আগুনের উপাসনাকারীদের কিতাব ছিল। বেশীর ভাগ 'আলিমগণ এর সাথে একমত পোষণ করেন না।

এই ধর্মগুলো সম্পূর্ণ অগ্রহণযোগ্য এবং বাতিল শির্কসমৃদ্ধ ধর্ম। এভাবে, এগুলোর জন্য সার্বভৌম ক্ষমতার মালিক আল্লাহ্ তা'য়ালার স্টেইট (সাম্রাজ্য) থেকে কোন নিরাপত্তা নেই। সুতরাং, বিশ্বাসটিকে আল্লাহ্ সুবহানাহু তা'য়ালার দ্বারা স্বীকৃতিপ্রাপ্ত হতে হবে এবং এর মূল উৎস তাওহীদপন্থী হতে হবে।

যদিও তাদের ধর্ম স্বীকৃতিপ্রাপ্ত নয়, তারা যতক্ষণ ইসলামিক স্টেইট (সাম্রাজ্য)-এর কার্যক্রম-এ হস্তক্ষেপ করা থেকে বিরত থাকবে, ততক্ষণ তারা মুজাহিদ্বীন আর্মির রাজকীয় তরবারী থেকে নিরাপদ থাকবে। যাহোক, তাদের জবাইকৃত গোশত আমাদের জন্য হারাম এবং তাদের নারীদের বিয়ে করা আমাদের জন্য নাযায়েজ/হারাম। আর তাদের যেকোন অনুষ্ঠান প্রকাশ্যে করা সম্পূর্ন হারাম।

বিষয়টি এরূপই হওয়া চাই, যেহেতু ভুল ধর্মের কোন অধিকার নেই তার কুসংস্কার ও অনুষ্ঠানাদি দ্বারা মানুষকে পরীক্ষা/সমস্যার মাঝে ফেলে দেওয়ার, যেগুলোর অধিকাংশেরই তাদের আচার-অনুষ্ঠানে খোলাখুলি কুফ্র অথবা শির্ক মিশ্রিত থাকে। আর মুসলিমদের 'ঈমান/বিশ্বাস' সংরক্ষণের জন্য আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা,

১) দ্বীন ত্যাগ করা হারাম করেছেন এবং এর জন্য একটি শাস্তি নির্ধারণ করেছেন।

২) মুসলিমদেরকে কাফিরদের মাঝে বসবাস করা হারাম করেছেন, যেন কাফিররা ইসলাম এবং মুসলিমদের উপর কোনরূপ প্রভাব না ফেলে।

৩) মুসলিম নারীদের উপর কাফির পুরুষদেরকে বিয়ে করার ব্যাপারে নিষেধাজ্ঞা জারি করেছেন, কারণ সে (কাফির পুরুষ) তাকে প্রভাবিত করবে।

৪) মানুষের উপর ইসলামের জ্ঞান আহরণ করা বাধ্যতামূলক করেছেন এবং ইসলামের সুরক্ষার জন্য 'আলিমদের উপর অতিরিক্ত জ্ঞান আহরণও বাধ্যতামূলক করেছেন।

৫) সৎকাজের আদেশ এবং অসৎকাজের নিষেধের জন্য তাগিদ দিয়েছেন, যেন ইসলামের আইন ও আদেশ অক্ষত থাকে।

৬) 'জিহাদ'-কে বাধ্যতামূলক করেছেন, আক্রমনাত্মক ও রক্ষনাত্মক উভয় প্রকার, যেহেতু মুসলিমরা নিজেদেরকে রক্ষা এবং অন্যদেরকে ইসলামের দিকে আহবানের জন্য আদিষ্ট হয়েছে। এটা সেসব মানুষদের জন্যও, যারা 'মিডিয়া'-এর প্রচারণা দ্বারা ইসলাম সম্পর্কে ভুল ধারণা পোষণ করেছে, যাদেরকে হয়ত এর দ্বারা জয় করা ও পরবর্তীতে ইসলাম দ্বারা শাসন করা যাবে, যাতে তারা নির্ভেজাল ও নিখাঁদ সত্য দেখতে পায় এবং মুসলিম হয়।

৭) ইসলামে আনুগত্য এবং বিরোধ-এর একটি আদর্শ মানদন্ড স্থাপন করেছেন, যাতে পথভ্রষ্ট এবং কাফিররা নেতৃত্ব গ্রহণ করে তাদের মিথ্যাচার দ্বারা দ্বীনকে ধ্বংস করতে না পারে। আল্লাহ্, তাঁর রসূল ﷺ এবং সর্বজনীনভাবে মুসলিমদের প্রতি প্রতারণা ও ষড়যন্ত্রমূলক কাজকে নিরুৎসাহিত ও নিষিদ্ধ করাও এর একটি অন্যতম গুরুত্বপূর্ণ উদ্দেশ্য।

৮) যে কেউ গুণাহের কাজ করেছে, তাকে তাওবাহ্ করে একটি সুন্দর তাজা সূচনার মাধ্যমে সত্যের পবিত্র ইলাহ্-এর সাথে তার সম্পর্ক পুনর্প্রতিষ্ঠার করার জন্য দরজা খুলে দিয়েছেন।

৯) যারা মুসলিম নয়, তাদেরকে তাদের ধর্মের উন্নতি সাধন করে এগিয়ে আসতে সাহায্য করেন, যদিও তারা মুসলিম নয়। এর একটি উদাহরণ হবে, যদি একজন ইহুদী 'ঈসা ﷺ-কে মাসীহ্ হিসেবে গ্রহণ করতে চায়, তবে তাকে একাজে উৎসাহ দেওয়া হবে, যেহেতু এটি তাকে ইসলামের নিকটবর্তী করবে। এর আরেকটি উদাহরণ হল, কোন খ্রীষ্টান যদি 'ত্রিত্ববাদ' ("ট্রিনিটি") পরিহার করে পরিপূর্ণ তাওহীদ গ্রহণ করতে চায়, তবে তাকে উৎসাহ দেওয়া হবে এবং এটি অর্জন করতে তাকে সাহায্য করা হবে।

যাহোক, একজন খ্রীষ্টানের মূসা ﷺ-কে একজন নবী মানতে অস্বীকৃতি জানানো অথবা ঈসা ﷺ-কে মাসীহ্ মানতে অস্বীকৃতি জানানো, একটি ইসলামিক স্টেইট (সাম্রাজ্য)-এ এরকম কিছু গ্রহণ করা হবে না। এটা অগ্রহণযোগ্য, যেহেতু এটা তার নিজের ধর্ম যেই মতবাদের সত্যতার উপর প্রতিষ্ঠিত, তা লংঘন করে।

## ২। রক্ত/জান

এক্ষেত্রে যে রক্ত/জান সংরক্ষণ করা হয়, তা মানুষের আইনগতভাবে ন্যায়বিচার পাবার অধিকারের সাথে সম্পর্কিত। ইসলামিক স্টেইট (সাম্রাজ্য)-এ যেকোন ব্যক্তি, হোক সে মুসলিম অথবা কাফির, ইসলামিক স্টেইট (সাম্রাজ্য)-এর নিরাপত্তায় সে এবং তার নিকটবর্তী মানুষেরা ক্ষয়-ক্ষতি থেকে রক্ষা পাবার যোগ্য।

এর একটি উদাহরণ হল, যদি কাউকে শারীরিকভাবে আঘাত করা হয়, তবে তার ঔষধ-খরচ পাবার, তার আঘাতের যত্ন পাবার যথার্থ অধিকার তার আছে। তাকে অবশ্যই সংরক্ষণ করতে হবে, যাতে সে তার খুশিমত যেকোন সময়ে বাহিরে বের হতে নিরাপদ অনুভব করে।

শারী'য়াহ শাসনে যারা উদ্দেশ্যপ্রণোদিতভাবে হত্যা করে, তাদের মেরে ফেলা হয়। এর একটি উদ্দেশ্য হল, সমাজ থেকে 'সিরিয়াল কিলার'-দের আবির্ভাব এবং তাদের অনুসরণ বন্ধ করা, যা আজকের সমাজে সর্বত্র দেখা যায়।

কেউ যদি দুর্ঘটনায় মারা যায়, যেমনঃ যদি মারামারি নিয়ন্ত্রনের বাহিরে চলে যায় অথবা চাকুরিগত দুর্ঘটনা, সেক্ষেত্রে মৃত ব্যক্তির পরিবারকে রক্তপণ দিতে হবে। এই উপায়ে, সেই পরিবারটি দুর্ভিক্ষ-আক্রান্ত হয় না এবং এর বাচ্চারা, স্ত্রীগণ এবং স্বামীরা এরপরও প্রয়োজনীয় পুষ্টি লাভ করতে পারে।

যে ব্যক্তি কারোও দেহে ক্ষতি সাধন করে, যেমনঃ একটি দাঁত অথবা চোখ, ইসলাম আঘাতপ্রাপ্ত ব্যক্তির জন্য আঘাতকারীর দাঁত বা চোখ উঠিয়ে নেওয়া, অথবা ক্ষতিপূরণ নেওয়া হালাল করেছে।

আত্মহত্যা-কে হারাম করা হয়েছে, যেহেতু এটি মানব দেহের ক্ষতিসাধন করে এবং এটি নিজের উপর যুল্ম, যার সুদূরপ্রসারী ফলাফল পরবর্তী জীবনেও রয়েছে। এর একটি অন্যতম উদ্দেশ্য হল, গণ আত্মহত্যা এবং এই কাজের অনুসরণ রোধ করা।

যে ব্যক্তি বেআইনি কারণে হত্যা করে, তাকে স্টেইট (সাম্রাজ্য)-এর সকলপ্রকার সুবিধা থেকে বঞ্চিত করা হবে। একইভাবে, যে ব্যক্তি তার পিতা, মাতা অথবা উভয়কেই হত্যা করে, তাকে তাদের থেকে উত্তরাধিকারসূত্রে গণ্য করা হয় না।

আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা ব্যবসা, বানিজ্য, তালাক ইত্যাদির জন্য একটি শক্ত নিয়ম তৈরী করেছেন, যাতে এটি হত্যা, শত্রুতা, যুদ্ধ ইত্যাদির দিকে ধাবিত না হয়। মানুষের উপর নিজেদের প্রশিক্ষণ করা এবং নিজেদের প্রতিরক্ষা করা বাধ্যতামূলক, যাতে যারা তাদের হত্যা করতে চায়, তাদের সহজ টার্গেটে তারা পরিণত না হয়।

যেসকল মানুষ অন্য মানুষের শারীরিক ক্ষতি সাধন করে এবং ওৎপেতে থেকে অতর্কিত হামলা চালায়, তাদেরকে অক্ষম ও অস্ত্রমুক্ত করা শারী'য়াহ এর আদেশ। এর আরেকটি উদ্দেশ্য হল, এর ফলে আর্মড ও স্ট্রং-আর্মড[৭] রবারী (হুমকি-ডাকাতি) বন্ধ হয়।

প্রত্যেককে তার কাজের জন্য দায়ী করা হয় এবং সেই সাথে যারা তার তত্বাবধানে থাকে তাদের জন্যও তাকে দায়ী করা হয়, যেমন কারোও বাচ্চা। শারী'য়াহ অসুস্থ ব্যক্তির উপর ঔষধ গ্রহণ এবং ঔষধ ব্যতীত অপেক্ষা না করা, বাধ্যতামূলক করেছে। এরফলে মানুষ সবসময় সুস্থ এবং ফিট্ থাকবে। মানুষকে এমন কাজে নিবৃত্ত করা হয় যা রোগব্যাধি ছড়াবে, যেমনঃ বদ্ধ জলাশয়ে প্রস্রাব করা, যে হাত কেউ বাথরুমের কাজে ব্যবহার করে সে হাতে খাওয়া ইত্যাদি। এসব অস্বাস্থ্যকর কাজ করা নিষেধ।

যেকোন পুরুষ অথবা নারীর নিজেকে কোন আক্রমনাত্মক/যুদ্ধরত/শত্রুভাবাপন্ন ব্যক্তি থেকে রক্ষা করার অধিকার রয়েছে। কেউ যদি কাউকে হত্যা করতে উদ্যত হয়, তবে হুমকির মুখে পতিত ব্যক্তির নিজেকে রক্ষা করার অধিকার রয়েছে এবং প্রয়োজনে সে আক্রমণকারী ব্যক্তিকে হত্যাও করতে পারবে।

সেইসাথে, এমন যেকোন কিছু যা সমাজে শত্রুতা উদ্রেক করে, যার ফলশ্রুতিতে খুনও হয়ে যেতে পারে, তা করা নিষেধ। এই কারণেই ইসলামে কোন ব্যক্তির দিকে অস্ত্র তোলা নিষেধ, যেহেতু এটি শত্রুতা সৃষ্টি করতে পারে এবং ফলশ্রুতিতে হত্যাকান্ডও ঘটতে পারে। ইসলাম এসব ধ্বংসাত্মক কাজের দরজা বন্ধ করেছে।

## ৩। 'ইয্যাত/সম্মান/বংশধারা

শারী'য়াহ ব্যাভিচার এবং অন্যান্য সীমালংঘন রোধ করার মাধ্যমে মানুষের বংশধারা রক্ষা করে। বিয়ের মাধ্যমে বংশধারার রক্ষা এবং ব্যাভিচারের বিরুদ্ধে নিরুৎসাহিত করা ও প্রতিরোধ করার মাধ্যমে এই উদ্দেশ্য অর্জন করা হয়। যদি মানুষ বিয়ে না করে এবং তাদের শারীরিক ও সামাজিক সম্পর্কসমূহ আল্লাহ্ প্রদত্ত স্বাস্থ্যকর উপায়ে না করে, তবে নিশ্চিতভাবে তাদের জন্য আল্লাহ্ প্রদত্ত কিছু খারাপ প্রতিক্রিয়া আছে।

---

[৭] স্ট্রং আর্মড রবারী হল, যেখানে কেউ একজনকে হুমকি দেয় অথবা তার দিকে মুঠা নাড়ায় এবং বলেঃ "আমাকে তোমার টাকা দাও।" এমনও হতে পারে যে, এ ব্যক্তিকে শারীরিকভাবে আঘাত করে টাকা চাওয়া হয়েছে।

যখন মানুষ শারী'য়াহ স্বীকৃতি দেয় না এমন দম্পতি গঠন করে, তখন এর খারাপ ফলাফল অগণিত। যদি তাদের বাচ্চা হয়, তবে তারা সঠিক উপায়ে বেড়ে উঠে না, যেহেতু তারা বৈধ নয়। যদি এই সম্পর্ক শেষ হয়ে যায়, তবে তাদের পিতা তাদের জন্য দায়ী থাকে না এবং তাদের পরিত্যাগ করা হয়, যা আজকের দিনে শিল্পভিত্তিক দেশগুলোতে একটি অহরহ ঘটনায় পরিণত হয়েছে।

যখন এসব বাচ্চা বড় হবে, তারা তাদের পূর্ববর্তীদের অনুকরণ করবে এবং এই ভয়াবহ অপ্রীতিকর পাপকাজ করতে থাকবে। এমনকি তারা তাদের নিজ আত্মীয়দের সাথেও বসবাস এবং এর থেকে সন্তান উৎপাদন করতে পারে! যেহেতু, অবিবাহিত সম্পর্কে কেউ বংশধারার দিকে মনযোগ দেয় না। এভাবে একজন অর্ধ-ভাই বা অর্ধ-বোন[৮] তার অপর ভাই বা বোনের সাথে সম্পর্ক গড়ে তুলতে পারে, যাকে অন্য ঘরে বড় করা হয়েছিল। এর ফলে জন্মগত ত্রুটিসম্পন্ন সন্তান জন্মলাভ করতে পারে, যাদের নিজেদের কোন দোষ নেই। অন্যদের ভুলের কারণে তারা কষ্টের সম্মুখীন হয় এবং অবশেষে, হয় তারা এতিমখানায় আশ্রিত হয় অথবা তাদের দ্বারা পরিত্যাজ্য হয়, যাদের প্রকৃতপক্ষে এসব শিশুদের ভালবাসার কথা।

এছাড়াও, পাশ্চাত্য সংবিধান অনুসারে, অবৈধ সন্তানেরা লিখিত ইচ্ছা এবং উত্তরাধিকার সূত্র থেকে বঞ্চিত।

শারী'য়াহ-এরও উত্তরাধিকার এবং লিখিত ইচ্ছা সম্পর্কিত আইন রয়েছে কিন্তু এর প্রয়োগ সম্পূর্ন বিপরীত। একমাত্র বিবাহবন্ধণই স্বীকৃত বৈধ সম্পর্ক এবং মানুষকে তার চাহিদার জন্য এই সম্পর্কের দিকেই ধাবিত হতে হয়। যখন বিয়ে সম্পন্ন করা হয়, তখন সাক্ষী থাকতে হয় এবং যখন তালাক সম্পন্ন হয়, তখনও সাক্ষী থাকতে হয়। এর ফলে কোনরকম বিভ্রান্তি দেখা দেয় না এবং কোনরকম অজাচারমূলক সম্পর্ক তৈরী হয় না, যেহেতু যারা বিয়ে করে, তারা তাদের পরিবারের তত্ত্বাবধানে এটি সম্পন্ন করে। যদি তারা নিজেরাই নিজেদের এমন আত্মীয়তার স্বীকৃতি দের অথবা তাদের মধ্যে একজন সাধারণ আত্মীয় (পিতা অথবা মাতা) থাকে, যা তাদের বৈবাহিক সম্পর্ককে হারাম করে, তবে এই বিয়ে সঙ্গে সঙ্গে বাতিল বলে ঘোষিত হবে। ফলে তাদের উৎপাদিত সন্তানদের যে জন্মগত ত্রুটি-সমস্যার সম্মুখীন হতে হত, তারা সেই দৃশ্যেই অবতীর্ণ হবে না, যেহেতু এর আরোও অনেক আগেই তাদেরকে এই পথ থেকে ফিরিয়ে দেওয়া হয়েছে।

যৌন অপরাধের জন্য শারী'য়াহ বিভিন্ন রকম শাস্তির বিধান দিয়েছে, যেমনঃ বিবাহিত ব্যক্তির ব্যাভিচারের শাস্তি পাথর মেরে হত্যা, অবিবাহিত ব্যক্তির ব্যাভিচারের শাস্তি বেত্রাঘাত এবং এমনকি কিছু ক্ষেত্রে নির্বাসন। অতিপবিত্র বিধানদাতা বিয়ের উৎসাহ দানের মাধ্যমেও ব্যাভিচারের পথ বন্ধ করেছেন, যেমনঃ স্বাধীন পুরুষের সাথে স্বাধীন নারীর বিবাহসম্পর্ক অথবা দাসী ক্রয়, আর যারা স্বাধীন নারীকে বিয়ে করতে সক্ষম নয় তাদের জন্য দাসীকে বিয়ে।

একটি যৌনসক্রিয় সমাজে কষ্ট-পরীক্ষা, বিশৃংখলা-অনিয়ম রোধ করার জন্য 'হিজাব'-কে বাধ্যতামূলক (ফার্‌দ) করা হয়েছে। এছাড়াও, আগন্তুকদের সাথে কোমলভাবে কথাবলা মহিলাদের জন্য হারাম করা হয়েছে। এই কাজকে

---

[৮] কেউ কারোও অর্ধ-ভাই বা অর্ধ-বোন হয়, যখন তাদের পিতা বা মাতার যেকোন একজন একই হয়।

সহজ করার জন্য, পুরুষ এবং নারী উভয়ের জন্য কুরআন দৃষ্টি অবনত করা বাধ্যতামূলক (ফার্‌দ) করে দিয়েছে। ইসলামিক আইনসমূহ কতই না অগ্রগামী, এটি আমাদেরকে কারোও বাসগৃহে বা কক্ষে প্রবেশের পূর্বে অনুমতি নেবার আদব শিক্ষা দিয়েছে। এছাড়াও ইসলাম নারীদের জন্য মাহরাম (একজন বালেগ পুরুষ অভিভাবক, যে নারীর শারীরিক ও মানসিক স্বার্থ রক্ষা করে) ছাড়া কোন পরপুরুষের সাথে একাকী ভ্রমন অথবা কোন স্থানে অবস্থান করা হারাম করেছে। এই সাধারণ এবং সুস্পষ্ট কাজ ‘ডেইট রেইপ’ (বিশেষ কোন নির্ধারিত দিন, যেদিন প্রেমিক-প্রেমিকা দেখা করে, ঘুরে ইত্যাদি করে, সেইদিনে ধর্ষণ) এবং সেই সাথে অধিকাংশ প্রকার যৌনহয়রানি, যা এক ছোবলে করা হয়, তা রোধ করেছে।

তালাকের অনুমতি দেওয়া হয়েছে, এবং বিবাহের সমাপ্তি টানার অধিকার নারীদের দেওয়া হয়েছে, যদি এই সম্পর্ক তার জন্য ক্ষতিকর হয়ে দাঁড়ায় এবং বিকল্প কিছু করা জরুরী হয়ে পড়ে। তালাক অথবা স্বামীর মৃত্যু অথবা তার নিজের পক্ষ থেকে বিয়ের সমাপ্তি টানার পর নারীদের জন্য ‘ইদ্দাহ্‌’[৯]-এর সময়কাল পর্যন্ত অপেক্ষা করা বাধ্যতামূলক (ফার্‌দ), যেন অন্য পুরুষের বীর্য নারীর গর্ভে মিশ্রিত না হয়। এভাবে যে সন্তান এখনো জন্ম নেয় নি, এই আইন তার বংশধারা সংরক্ষণ করে।

এছাড়াও শারী‘য়াহ ব্যাভিচারের মিথ্যা অভিযোগকারী ব্যক্তির জন্য বেত্রাঘাতের শাস্তি রেখেছে এবং এর মাধ্যমে মুসলিম পুরুষ এবং মুসলিম নারীদের ‘ইয্‌যাত রক্ষা করেছে। তাছাড়াও শারী‘য়াহ কারোও পিছনে নিন্দা অথবা কাউকে খারাপ নামে ডাকা-কে হারাম করেছে।

এমনসব জায়গায় যাওয়াও শারী‘য়াহ হারাম করেছে, যেখানে খারাপ কাজ হয়, এবং যে জায়গা পাপী মানুষের আস্তানা, যেমনঃ পতিতালয়, পানশালা, মাদকগ্রহনের জায়গা ইত্যাদি। এটা এ কারণে, যেন কোন বিশ্বাসীর দিকে অপবাদ আরোপ করা সম্ভব না হয়, এবং তাদের চরিত্রের সুনাম যেন নিষ্প্রভ না হয়। এসব জায়গা ত্যাগ করার মাধ্যমে এসব জায়গাকে এক প্রকার সামাজিক নির্বাসন দেওয়া হবে, যার ফলে এসব খারাপ কাজে লিপ্ত মানুষও এসব কাজ থেকে নিরুৎসাহিত হবে এবং তারা এসব কাজ থেকে বিরত হয়ে ইসলামিক সমাজে যোগদান করতে পারবে।[১০]

---

[৯] এটা একটি বাধ্যতামূলক (ফার্‌দ) সময়-ব্যবধান যা প্রত্যেক তালাকপ্রাপ্ত নারীর পার করতে হবে। এই সময়ের মধ্যে যদি সে গর্ভবতী হয়, তবে পূর্বের স্বামী জেনে যাবে যে এই সন্তান তার এবং পরবর্তী স্বামী জানবে যে এই সন্তান তার নয় এবং এজন্য এই সন্তানের তত্বাবধানের দায়িত্ব তার নয়। নারীটিও এক্ষেত্রে তার পরবর্তী স্বামীর সাথে এই সন্তানের ভরণপোষণের ব্যাপারে চালাকি করতে পারবে না, যা পাশ্চাত্য সমাজের অনেক অশুভ ইচ্ছাপোষণকারী নারীদের দ্বারা সংঘটিত হয়ে থাকে, যারা পূর্বের স্বামী অথবা প্রেমিক থেকে প্রতিশোধ নিতে চায়। ফলে এই আইন সন্তানকে ভুল উত্তরাধিকার থেকে এবং অর্থহীন কারোও পিতৃত্ব থেকে রক্ষা করে। আর কত সন্তান ও পিতা-মাতাই না রক্তের পরীক্ষা করে দেখতে পেল যে, সম্পর্কিত মানুষটি আসলে তার সন্তান বা পিতা-মাতা নয়। বরং, পূর্ববর্তী ব্যক্তিই সন্তানের পিতা ছিল। আল্লাহ্‌ রব্বুল ‘ইয্‌যাত-এর শারী‘য়াহ মানুষকে এই বিভ্রান্তি এবং একই সময়ে অসংখ্য যৌনসঙ্গী থাকার ফলে যেসব যৌনব্যাধি হয় তা থেকে রক্ষা করেছে, যা এখনকার দিনে মহামারী আকার ধারণ করেছে।

[১০] একটি ইসলামিক স্টেইট-এ এসব প্রতিষ্ঠানের কোন অস্তিত্বই থাকবে না। ফলে এসব কাজের প্রলোভনও থাকবে না। কিন্তু, ইসলামিক স্টেইট-এর বাহিরে এসব স্থান থেকে ঈমানদার ব্যক্তির দূরে থাকা উচিত।

## ৪। অর্থ/মাল/সম্পদ

শারী'য়াহ মানুষের অর্থ ও সম্পদের নিরাপত্তা দেয়, সংরক্ষণ করে এবং দৃঢ়ভাবে সকলপ্রকার অপচয় থেকে রক্ষা করে। বর্তমান যুগের অপচয়কারীরা লটারি ব্যবহার করে এবং এরূপে অপর ব্যক্তি ধনী হয়, এভাবে মানুষকে প্রলুব্ধ করে তার পকেট খালি করা হয় এবং অপর ব্যক্তির পকেট ভরা হয় নিরীহ মানুষের অর্জিত অর্থ দ্বারা।

মানুষের সম্পদ রক্ষার্থে শারী'য়াহ চুরি, সুদি কারবার এবং এমন সব লেনদেন যা অনিশ্চিত তথ্য বা শর্তের উপর ভিত্তি করে হয়, ইত্যাদি হারাম করেছে। জুয়া এবং এটি যে স্থানে খেলা হয়-এসবকিছু শারী'য়াহ হারাম করেছে। শারী'য়াহ লেনদেনের জন্য বিভিন্ন আইন-কানুন এবং নীতিমালা প্রদান করেছে, যেন মানুষ অপরের সম্পদ অন্যায়ভাবে আত্মসাৎ করতে না পারে।

পতিতাবৃত্তি, সিগারেট, মদ, কুকুর এবং অন্যান্য ক্ষতিকর জিনিসের ব্যবসা হারাম করা হয়েছে, যেন এগুলো মানুষের উপার্জন পদ্ধতিতে পরিণত না হয়। সম্পদের অপচয় হারাম করা হয়েছে এবং শারী'য়াহ উন্মাদ ব্যক্তিকে নিজের অর্থের দায়িত্বের জন্য অনুপযুক্ত মনে করে এবং এ কারণে এরূপ ব্যক্তির একজন অভিভাবক থাকতে হয়।

শারী'য়াহ বিধান করেছে যে, শিশু-কিশোরদের দেখাশুনার জন্য তাদের অভিভাবক থাকতে হবে, বিশেষকরে এতিমদের জন্য, যেন তাদের দৈনন্দিন বিষয়াদির দেখাশুনা করা হয়, যেন যখন তারা বয়ঃপ্রাপ্ত হয়, তখন তাদের সম্পদ অক্ষত, অটুট অবস্থায় পায়। এছড়াও, মানুষের উপার্জন থেকে ট্যাক্স নেওয়া হারাম করা হয়েছে, কারণ, প্রত্যেক ব্যক্তির বিভিন্ন প্রকার ব্যয়ের খাত এবং প্রয়োজন রয়েছে, আর তাই তার উপার্জনের উপর ট্যাক্স আরোপ করা যায় না। বরং, শারী'য়াহ প্রতি বছরের স্থির অর্থ থেকে একটি ছোট অংশ স্টেইট (সাম্রাজ্য)-এর অভাবী ও দরিদ্রদের মাঝে বন্টন করে দেয় এবং এভাবে বাকি অর্থকে পবিত্র করে দেয়। এভাবে দরিদ্র ও অভাবীরা চুরিকে অবলম্বন করবে না অথবা ধনীদের ঘৃণা করবে না, কারণ সে জানবে যে, ধনীরা তার খেয়াল রাখবে। এমনকি মুসলিমরা আবূ বাক্কর (রদিঃ)-এর সময়কালে 'যাকাহ' দিতে অস্বীকারকারীদের বিরুদ্ধে যুদ্ধ করেছিল, যেন তারা দরিদ্রদের অধিকার সংরক্ষণ করতে পারে।

ইসলাম আত্মীয়স্বজনকে উত্তরাধিকার বা উইলকৃত সম্পত্তি পাবার অধিকার দিয়েছে, প্রত্যেকের জন্য নির্দিষ্ট পরিমাণ, এবং এই পরিমাণকে অতিক্রম করা হারাম করেছে এবং কাউকে তার প্রাপ্য অধিকার থেকে বঞ্চিত করাও হারাম করেছে। সাধারণভাবে, শারী'য়াহ এমন সবকিছু হারাম করেছে যা, মানুষের সম্পত্তি ধ্বংস করে অথবা সম্পদের অপচয় করে। শারী'য়াহ এটি নিশ্চিত করে যে, মানুষ তার যা আছে তা থেকে সর্বোচ্চ সুবিধা ও নিরাপত্তা ভোগ করবে।

বেশীরভাগ শিল্পভিত্তিক দেশে যে লটারি করা হয়, তা প্রকৃতপক্ষে একটি নির্দিষ্ট পরিমাণ ট্যাক্স-এর অর্থ যা জুয়াখেলার জন্য ব্যবহার করা হয়। এসব গোষ্ঠী প্রথমে দরিদ্র অঞ্চলে তাদের কর্মসূচি গ্রহণ করে, আরোও অধিক অর্থ নেওয়ার উদ্দেশ্যে। বেশীরভাগ ক্ষেত্রে এসবে কোন বিজয়ের নাম্বার থাকে না, আর যখন থাকে, তা এতই ক্ষীণ যে, কারোও এখানে বিজয়ের চাইতে যেন দুর্নীতিগ্রস্ত ল্যাটিন আমেরিকার শাসক হওয়ারই সম্ভাবনা বেশী।

এর উপরে, যখন এবং যদি কেউ এইসব লটারি জিতে ফেলে, তবে তাদের থেকে যে ট্যাক্স আদায় করা হয়, তা এতই করুণ হয় যে, তাদের অবস্থা এরূপ হয় যেন তারা কোন লটারিই জিতে নি। এছাড়াও, স্টেইট (সাম্রাজ্য) তাদের অর্থের ব্যবস্থাপনার জন্য কোন পদক্ষেপ নেয় না অথবা তাদের জন্য কোন বাজেট করে না, যার ফলে তারা ব্যাপকহারে অপচয় করে। কত মানুষই না লটারি জিতেছিল এবং তার কয়েক রাত পর তাদের এরূপ হয়েছিল যে, তাদের পরনের বস্ত্র ছাড়া তাদের আর কিছু ছিল না। এই কথাটি মাথায় রেখে আমরা আমাদের ভাই এবং বোনদেরকে বুঝাতে চাই যে, সম্পদের অপব্যবহার এর ধারাবাহিকতায় অন্য সবকিছুরই অপব্যবহার হয়। যে ব্যক্তি মাদকদ্রব্য ক্রয়ের জন্য সম্পদের অপব্যবহার করে, সে পরবর্তীতে নিজের মন-মেধার অপব্যবহার করে, এবং এরই ফলে তার পরিবারের অপব্যবহার করে, যা একটি সমাজের মূলভিত্তি।

যেমন পূর্বে উল্লেখ করা হয়েছিল, ইসলাম 'স্ট্রং-আর্মড রবার'-এর ডান হাত ও বাম পা কেটে দেওয়ার মাধ্যমে, যে অর্থের লোভে হত্যা করে তাকে হত্যার মাধ্যমে এবং যে ব্যক্তি ওজর ছাড়া চুরি করে তার হাত কেটে ফেলার মাধ্যমে, মানুষের অর্থ রক্ষা করে। এভাবে, অন্যায়ের শিকারকে তার সর্বোচ্চ নিরাপত্তা ও সন্তুষ্টি দেওয়া হয়।

## ৫। মেধা/বুদ্ধি

মন-মেধা এমনই একটি অমূল্য মানবিক বৈশিষ্ট্য যে, এটি আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা আমাদেরকে দুনিয়াতে চলার জন্য দান করেছেন। একটি স্বাস্থ্যসম্মত ও উন্নয়নশীল সমাজ গঠনের জন্য এটির সংরক্ষণ এবং প্রতিপালন করা আবশ্যক। যেসব জিনিস মানবমনকে দূষিত করে এবং মানুষের বিবেক-বুদ্ধি-মেধাকে বিকৃত করে, তা পরিশেষে সমাজ-কাঠামোর অপরিকল্পনীয় ও অবমাননাকর পরিবর্তন ও বিকৃতি সাধন করে। এ পৃথিবী ও জগত-সংসার উপলদ্ধি করার জন্য এবং তার যৌক্তিকতা বুঝার জন্য মানুষ তার মন-মেধার যেসকল সংবেদনশীল দিক ব্যবহার করে থাকে, তার সংরক্ষণ করা আবশ্যক।

টেলিভিশনের মাধ্যমে, মাদকদ্রব্যের বিজ্ঞাপনের দ্বারা দর্শককে প্রলুব্ধ করা হয়, যা তার মন-মেধাকে বিকৃত করে। কোন ব্র্যান্ড-এর মাদক কিনতে হবে, এ চিন্তা করতে করতে দর্শকের মনযোগ বহু আগেই গঠনমূলক কাজ থেকে দূরে সরে গিয়েছে, যেমনঃ আল্লাহ্‌কে স্মরণ করা, বাচ্চাদের শিক্ষা দেওয়া, স্ত্রীর সাথে সময় ব্যয় করা ইত্যাদি। এসব কাজ আর সে ব্যক্তির কাছে অগ্রাধিকার পায় না এবং হারাম জিনিসের প্রতি তার আগ্রহ বাড়তে থাকে এবং এটাই তার প্রধান মনযোগের বস্তুতে পরিণত হয়।

শারী'য়াহ এ ধরনের আবহাওয়া তৈরী সম্পূর্ন রোধ করে, যেহেতু টেলিভিশনে এমন কোন বিজ্ঞাপন থাকবে না, যেটি মানুষকে তার প্রধান উদ্দেশ্য থেকেই দূরে সরিয়ে দেয়। টেলিভিশন একটি নিরপেক্ষ যন্ত্র, তাই এটি ভাল ও খারাপ উভয় কাজেই ব্যবহার করা যায়। শারী'য়াহ-এর তত্বাবধানে টেলিভিশনকে শুধুমাত্র ভালকাজেই ব্যবহার করা হত। শিশু, নারী ও অন্যদের জন্য কোন খারাপ কিছুর বিজ্ঞাপন টেলিভিশনে দেওয়া হত না। এর ফলে দৃষ্টিনির্ভর সকলপ্রকার ধ্বংসাত্মক উদ্দীপনা বন্ধ হয়ে যেত, যা মন-মানসিকতাকে দূষিত করে। আর এরূপ দূষনীয় শুধু বিজ্ঞাপনই নয়, বরং দূষনীয় কাজের 'প্রোগ্রামিং'-ই হল প্রকৃত ধ্বংস। বিভিন্ন অসার-দেউলে সূত্রাদি যেমনঃ 'ডারউইনিজম', 'এ্যাথেইজম', 'এ্যাগনোস্টিসিজম' এবং এরূপ আরোও অনেক সূত্রাদি, যেগুলো বুদ্ধিবৃত্তিকভাবে

যুক্তি দিয়ে শিখানো হচ্ছে, যেগুলো আল্লাহ্ রব্বুল 'ইয্যাত-এর সার্বভৌমত্বকে চ্যালেঞ্জ করে, এগুলোকে পুতে ফেলা হত।

একইভাবে, গুপ্ত-অতিপ্রাকৃত শিল্প-বিদ্যা যেমনঃ কালোজাদু, জাদুবিদ্যা এবং অন্যান্য অপশিক্ষাকে ঘৃণার সাথে কোনপ্রকার সংরক্ষণ ব্যতীত ধ্বংস করা হত।

মদ্যপ লোকদের দ্বারা কোথায় পরবর্তী 'ড্যান্স ক্লাব' সংঘটিত হতে যাচ্ছে এবং তাতে কতজন নারী পুরুষদের সঙ্গ দিতে যাচ্ছে-এসকল বিজ্ঞাপনের মাধ্যমে রেডিও আজ পাপাচার ও অশ্লীলতার উৎসে পরিণত হয়েছে। মানবমন এসব বিজ্ঞাপন শোনার পর নারীদের জন্য প্রলোভিত হয়ে পড়ে এবং ক্ষুদ্র সময়ের জন্য হলেও এই ব্যাভিচারী পরিবেশে অংশ নিতে চায়। এই ব্যক্তিটি তাদের নির্দেশনা শুনতে থাকবে, এবং যদিও সে বিবাহিত হয়, সে একটি 'জিনা' (ব্যাভিচার) ও মাদকতাপূর্ণ সহজ রাত্রিযাপনের জন্য সেই স্থানে যাওয়ার পরিকল্পনা করতে পারে। শারী'য়াহ-এর লক্ষ্য হল এসব প্রতিষ্ঠানকে ধ্বংস করা, যাতে মন উপকারী জিনিস নিয়ে ব্যস্ত থাকে, আর কান এমন জিনিস রেকর্ড করে যা তার উপকার করে, যেমনঃ ক্বুরআন, হাদীস, পারিবারিক বন্ধন, ঔষধ, নবজাত সন্তানের প্রথম বুলি এবং এরূপ আরোও অনেক কিছু।

মানবমনের জন্য আপাতত সর্বশেষ বাধা হল, প্রকৃতপক্ষে মাদকদ্রব্য সেবন। বিভিন্ন পদার্থ যেমনঃ কোকেইন, স্পীড, হিরোইন, এ্যালকোহল, আইস, এ্যাসিড, পিসিপি এবং আরোও অনেক পদার্থ মাদকদ্রব্যের অন্তর্ভুক্ত। এসব জিনিস ইসলামিক স্টেইট (সাম্রাজ্য)-এ সম্পূর্ন নিষিদ্ধ ও বহিষ্কৃত। ইসলামিক স্টেইট (সাম্রাজ্য)-এ এসব দ্রব্যকে বহিষ্কৃত, মানবমনের প্রতি হুমকি এবং মেধা-মানসিকতার প্রতি আক্রমণস্বরূপ দেখা হয়। এসব পদার্থের ব্যবহার ব্যক্তিবিশেষের ক্ষতিসাধন ছাড়া আর কিছুই করে না, এবং সেই সাথে অন্যান্যদেরও ক্ষতি করে, যাদেরকে মাদক সেবনকারী মাদকদ্রব্য কেনার জন্য আক্রমণ করে বসে। এভাবে, এমন অনেক মানুষ, যারা মাদকদ্রব্য রপ্তানী-পাচার এর সাথে যুক্ত নয়, তারাও হত্যাকৃত বা গুরুতর আহত হতে পারে এসব মানুষদের আক্রমণ দ্বারা।

যেকোন কিছু, যা এসব হারাম কাজ-কর্মের দিকে ধাবিত করে, সেগুলোও হারাম। কারণ, শিক্ষার জন্য ব্যবহৃত ছড়িও সেই শিক্ষার দিকেই ধাবিত করে। এর একটি বাস্তব উদাহরণ হল, 'মারিজুয়ানা'-গ্রহণ। শারী'য়াহ-এ শুধু এটি গ্রহণ করাই হারাম নয়, বরং সেই সাথে এর বিজ্ঞাপন এবং এর দিকে অপরকে আহবানও হারাম, যদিও বিজ্ঞাপন তৈরীকারক এটির সরবরাহকারী না হয়ে থাকে।

আল্লাহ্ তা'য়ালা তার নাযিলকৃত কিতাবে আমাদের যা বলেছেন এবং বাস্তবভিত্তিক চিন্তানুসারে, কোন উপায়েই আমরা আমদের অথবা অন্যদেরকে হত্যা বা দূষিত-বিষাক্ত করতে পারিনা। শারী'য়াহ এসব কাজের প্রতিবন্ধকস্বরূপ এবং যারা এসব কাজের লাইসেন্স দেয় এবং এভাবে মানবমনকে ধ্বংস করার অনুমোদন দেয়, তাদের শত্রুস্বরূপ উঠে দাঁড়ায়।

## শারী'য়াহ-এর সাধারণ ও সংক্ষিপ্ত প্রকৃতি

শারী'য়াহ-এর প্রকৃতি এবং এটি সাধারণ বিষয়াদিকে যেরূপে তত্ত্বাবধান করে তা সত্যিই নজিরবিহীন। যদিও মানুষ দ্বারা সম্ভাব্য সকল প্রকার কাজের তালিকা ক্কুরআন-এ নেই, কিন্তু সাধারণ বিষয়াদি আছে। আর ক্কুরআন-এর সংক্ষিপ্ত এবং একইসাথে স্বয়ং সম্পূর্ন-বিস্তৃত ভাষার কারণে এই সাধারণ বিষয়াদির দ্বারা যে সকল কাজ সম্পর্কে ক্কুরআন-এ উল্লেখ করা নেই সেগুলোর ব্যাপারেও জবাব রয়েছে এবং এর ফলে সিদ্ধান্ত গ্রহণ করা সম্ভব হয়।

এই বাস্তবতার কারণে এমনকি আজকের দিনের বিভিন্ন জনপ্রিয় প্রশ্ন যেমনঃ 'বেবী স্ক্যানিং', 'লেইট টার্ম এ্যাবর্শান', 'টেস্টটিউব চিল্ডরেন' ইত্যাদিরও জবাব ক্কুরআন ও সুন্নাহ্-এ রয়েছে। এটাই হল সেই পবিত্র ও আসমানী আইনের বৈশিষ্ট্য যা আমরা প্রাপ্ত হয়েছি। আমরা আপনাদের কাছে শাইখুল ইসলাম ইমাম ইব্‌ন তাইমিয়্যাহ্ رحمه الله-এর হৃদয়উষ্ণকারী উক্তি পেশ করছি, যখন তিনি আমাদের রাজকীয় আইনপ্রণেতার আইন সম্পর্কে বলেছেন,

*"সঠিক বিষয়াবলি, যেগুলোর ব্যাপারে বেশীরভাগ 'আলিমগণ একমত্ তা হল, ক্কুরআন-এর আয়াতসমূহ সম্পূর্ন এবং বিস্তৃত এবং মানুষের বেশীরভাগ কাজ-সম্পর্কিত দাবী পূরণ করে। কিছু মানুষ বলে থাকেন যে, ক্কুরআন-এর আয়াতসমূহ মানুষের সকল কাজ-সম্পর্কিত দাবী পূরণ করে, শুধু বেশীর ভাগের নয়। অন্যান্যরা এটি অস্বীকার করেন, কারণ তারা আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা ও তাঁর রসূল ﷺ-এর উক্তি থেকে সাধারণ আয়াত এর অর্থ অনুধাবন করতে পারেন না। মানুষের কার্যাবলির বিচারের ক্ষেত্রে ক্কুরআন-এর আয়াতসমূহ ব্যাপক অর্থবোধক এবং সর্বজনীন।*

*এটা এই জন্য যে, আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা মুহাম্মাদ ﷺ-কে জাওয়ামি'উল কালাম (সবচেয়ে সংক্ষিপ্ত শব্দাবলি যা সবচেয়ে ব্যাপক অর্থের নির্দেশক) সহকারে প্রেরণ করেছেন। তিনি ﷺ একটি সাধারণ ব্যাপক অর্থবোধক শব্দ বলবেন এবং এটি একটি সাধারণ ও ব্যবহারিক নীতিতে পরিণত হবে এবং যা অসংখ্য ধরনের কার্যাবলির জন্য প্রয়োগিক হবে। অগণিত ঘটনা কার্যাবলির এই ধরন-এর আওতার অন্তর্ভুক্ত এবং এই দৃষ্টি থেকে, আয়াতসমূহ বিস্তৃত এবং ব্যাপক, এবং অসীম সংখ্যক ঘটনার জন্য প্রয়োগিক।"*[১১]

আল 'আল্লামাহ্ আল-ইমাম আবূ ইসহাক ইবরহীম ইবন মূসা আল গারনাতি আশ্-শাতিবি[১২] رحمه الله নিম্নের আয়াতটির উপর মন্তব্য করতে গিয়ে বলেছেন,

اليوم أكملت لكم دينكم

***"আজ আমি তোমাদের জন্য তোমাদের দ্বীনকে পূর্নাঙ্গ করে দিলাম…" -সূরা আল-মাইদাহঃ ০৩***

---

[১১] মাজমু'আ ফাতাওয়া

[১২] মৃত্যু ৭৯০ হিজরী, ১৩৮৮ খ্রীষ্টাব্দ। তিনি স্পেইন-এর শ্রেষ্ঠ 'আলিমদের মধ্যে অন্যতম, যিনি 'গারনাতা' ('গ্রানডা') শহর থেকে এসেছেন। 'আল-মুওয়াফিকাত', 'আল-'ইতিসাম'-এর ন্যায় অসাধারণ কাজসমূহের জন্য তিনি পরিচিত। তিনি তার পিছনে যে জ্ঞান রেখে গিয়েছেন, তা স্পেইন-এ তার অসাধারণ পান্ডিত্য প্রমাণ করে, যা মুসলিম উম্মাহ্-এর জন্য এক অমূল্য সম্পদস্বরূপ ছিল, আছে এবং থাকবে (ইনশাল্লাহ্)।

*"যদি এই আয়াত দ্বারা এই কথা বুঝানো হয়ে থাকে যে, প্রত্যেক স্বতন্ত্র কাজের পন্থা ও নিয়মাবলির ক্ষেত্রে পরিপূর্ণতা অর্জন হয়েছে, তবে আমাদের জানা উচিত যে, প্রত্যেক কাজ অসীমভাবে পার্থক্যপূর্ণ এবং আমরা এগুলোকে একটি নির্দিষ্ট আয়াত বা হুকম দ্বারা পূরণ করতে পারি না। কিন্তু, 'আলিমগণ এই ইঙ্গিত দিয়েছেন যে, 'আলকামাল' (এই আয়াতে ব্যবহৃত শব্দের মূল, যা 'দ্বীনের পরিপূর্ণতা'-কে নির্দেশ করে) শব্দের দ্বারা যা বুঝানো হয়েছে তা হল, সেসবকিছু, যা মানুষের সাধারণ নীতিমালা থেকে প্রয়োজন পড়ে এবং এই সাধারণ নীতিমালা থেকে অসীম ঘটনার সমাধান করা যায়।"-আল-'ইতিসাম, ভলিউমঃ ০২, পৃষ্ঠাঃ ৩০৫*

আল 'আল্লামাহ্ আবূ 'আব্দুল্লাহ্ শামস উদ্-দ্বীন মুহাম্মাদ ইবন আবী বাক্বর আদ্-দিমাস্ক্বী (ইব্ন ক্বয়্যিম আল জাওজিয়্যাহ্)[১৩] رحمه الله-এর থেকে আরোও বিস্তারিত জানা যায়,

*"যখন আল্লাহ্ বলেছেন,*

فإن تنازعتم في شيء فردوه إلى الله و الرسول إن كنتم تؤمنون با لله واليوم الآخر ذلك خير و أحسن تأويلا

***'তারপর যদি তোমরা কোন বিষয়ে মতভেদ কর, তবে তা প্রত্যর্পণ কর আল্লাহ্‌র প্রতি ও রসূলের প্রতি, যদি তোমরা ঈমান এনে থাক আল্লাহ্‌র প্রতি এবং আখিরাতের প্রতি। আর এটাই উত্তম এবং পরিণামে কল্যাণকর।'-সূরা আন্-নিসাঃ ৫৯***

*যখন আল্লাহ্ একটি বিষয় বলেন, তখন এটি একটি সাধারণ অর্থ বুঝায়, যা যেকোনকিছুকে অন্তর্ভুক্ত করে, এমনকি শারী'য়াহ বা দৈনন্দিন বিষয়াদি সম্পর্কিত সবচাইতে ছোট বিষয় বা ঘটনাকেও।*

*এই কথাটির সাথে আল্লাহ্ যা নাযিল (সূরা আন্-নিসাঃ ৫৯) করেছেন তার সম্পর্ক হল, যখন আল্লাহ্ এটি বলেছেন, তার মানে হল, সবকিছুকে ক্বুরআন ও সুন্নাহ্-এর সাথে সম্পর্কিত করার আদেশ দেওয়া তার পক্ষে সম্ভব নয়, একথা না জেনে যে, এতে (ক্বুরআন ও সুন্নাহ্-এ) সাধারণ নিয়মাবলি রয়েছে, যা সমস্যাটির সমাধান করবে। মানুষেরা সর্বসম্মতভাবে একমত যে, আল্লাহ্‌র দিকে কোন বিষয়কে নিয়ে যাওয়া, যখন তিনি বলেছেন, '...প্রত্যর্পণ কর*

---

[১৩] হিজরী ৬৯১-৭৫১ সন/খ্রীষ্টাব্দ ১২৯২-১৩৫০ সন। মহান হান্বালী 'আলিম, যিনি অনেক স্মরণীয় কাজের জন্য পরিচিত। তিনি ইব্ন তাইমিয়্যাহ্ رحمه الله-এর অন্যতম প্রধান ছাত্র ছিলেন এবং তাদের মধ্যে একজন যিনি তাকে তার জেলঘরে থাকাকালীন সময়ে নিয়মিত দেখতে যেতেন। ইমাম ইব্ন তাইমিয়্যাহ্ رحمه الله-এর অসংখ্য কাজের প্রতিলিপিকরণ ও সংরক্ষণের জন্য আমরা তাকে ভালোবাসি ও তার জন্য দু'আ করি, কারণ তিনি তার সুসময় ও দুঃসময় উভয়কালেই ছিলেন। তিনি ছিলেন একজন মহান বন্ধু, এবং শাইখের সকল পরীক্ষার অতিক্রমকালে তিনি তাকে সমর্থন করেছেন। তিনি আজকের দিনের অনেক পরজীবীদের ন্যায় ছিলেন না, যারা আনন্দ করে, হাসে এবং উপযুক্ত 'আলিমদের সাথে সুসময়ে নিজেদেরকে সংযুক্ত করে, আর এরপর যখন তোমাকে এ্যারেস্ট করা হয়, তখন হয় তারা তোমার থেকে নিজেদেরকে দূরে সরিয়ে নেয়, অথবা তারা এমন ভান করে যেন তারা কখনোও তোমাকে চিনতো না।

*আল্লাহ্‌র প্রতি...', হল আল্লাহ্‌র কিতাবের দিকে ফিরে যাওয়া, আর রসূল ﷺ-এর দিকে কোন বিষয়কে নিয়ে যাওয়ার মানে হল তার সুন্নাহ্‌-এর দিকে ফিরে যাওয়া, তার মৃত্যুর পর।"* [১৪]

এগুলো সব আল্লাহ্‌ যা বলেছেন তার উপর ভিত্তি করে,

ألا يعلم من خلق و هو اللطيف الخبير

***"তিনি কি জানেন না, যিনি সৃষ্টি করেছেন? তিনি তো সূক্ষ্মদর্শী, সম্যক অবগত।"***

***-সূরা আল-মুল্‌কঃ ১৪***

সুতরাং, তার সৃষ্টির যা কিছু প্রয়োজন হবে, তা পূর্বেই সরবরাহ করা হয়েছে, কারোও সে বিষয়ের প্রয়োজন হওয়ার পূর্বেই।

একটি নির্দিষ্ট ঘটনা/ব্যাপার/সমস্যা/বিষয়-এর ক্ষেত্রে একজন নির্দিষ্ট ব্যক্তির কি প্রয়োজন এবং সে কিসের সম্মুখীণ হয়েছে, তা বের করার জন্য আমরা একটি অতি গুরুত্বপূর্ণ পয়েন্ট আলোকিত করতে চাই,

যখন কাফিররা মানবরচিত আইনের সন্ধান করছিল, তারা এমন সমস্যার সমাধান করছিল যা তাদের সমাজে বর্তমান ছিল, যেহেতু তাদের পথপ্রদর্শনের জন্য কোন আসমানী কিতাব ছিল না, যেমন একটি ভেড়ার প্রয়োজন পড়ে রাখালের। তাদের এই রাজনৈতিক অদক্ষতাকে মানুষের কার্যাবলির বর্তমান অবস্থায় আনার জন্য তাদের প্রয়োজন ছিল কিছু যুক্তি ও মন্তব্যের। তারা সবাই চার্চ, রাজ্য ও ব্যবসায়িকদের দাস ছিল। এই কারণেই পরিশেষে তাদের রাজ্যকে নিষ্ক্রিয় করতে হয়েছিল, চার্চকে ধ্বংস করতে হয়েছিল এবং ব্যবসায়িকদের আন্তর্জাতিকরণ করতে হয়েছিল, যেমনটা আমরা দেখতে পাই 'ক্যাপিটালিজম' (পুঁজিবাদ)-এ।

কিন্তু, যখন মুসলিমরা মানবরচিত আইনের সন্ধান করছিল, তখন তা তাদের জন্য এমন সমস্যা সৃষ্টি করছিল যা পূর্বে ছিল না, যেহেতু তারা ব্যাপক-বিস্তৃত সমাধান পরিত্যাগ করে এমন কিছু গ্রহণ করছিল যা আঞ্চলিক, অবাস্তব ও কুসংস্কারপূর্ণ। পাশ্চাত্যের জন্য যা ছিল মেডিসিন-এর ডোজ, মুসলিমদের জন্য তা ছিল বিষ-এর ডোজ। যার ফলে উল্টা ঘটনা ঘটেছে, আর কাফিরদের আমাদের যমিনে এবং আমাদের ইউনিভার্সিটিতে এসে সভ্যতা সম্পর্কে শিক্ষা গ্রহনের বদলে আজ আমাদেরকেই বলপ্রয়োগ করা হচ্ছে তাদের যমিনে এবং তাদের ইউনিভার্সিটিতে শিক্ষা গ্রহনের জন্য।

## ঠিক কখন শারী'য়াহ বিকৃতির শিকার হয়?

মাযহাবসমূহের দৃঢ়তার কারণে, কিছু মানুষ আহলুস্‌ সুন্নাহ্‌ ওয়াল জামা'আহ্‌-এর "অসীম ঘটনা/বিষয়-এর ব্যাপারে ক্বুরআন ও সুন্নাহ্‌-এর সাধারণ নীতিমালা থেকে নিয়ম আহোরণ করা"-সম্পর্কে চিন্তা ও এই পথ অবলম্বন করা ছেড়ে দিয়ে তাদের মাযহাব-এর অনুসরণ করার চেষ্টা করে। এই দৃঢ়তার ফলে, তারা প্রকৃতপক্ষে মানবজাতির উপর

---

[১৪] 'ইলাম আল-মুয়াক্কিইন, ভলিউমঃ ০১, পৃষ্ঠাঃ ৪৯

আল্লাহ্র যে রহ্মত---সাধারণ নীতিমালা, যা তিনি মানবজাতির জন্য নাযিল করেছেন, তা বদ্ধ ও ব্যাহত করেছে। এটাই শাসকদের এবং বিশেষভাবে সেইসব শাসকদের যারা আল্লাহ্-ভীরু নয়, তাদের জন্য শুধু একটাই দরজা খোলা রেখেছে, যা হল অনুকরণ, অনুবর্তন এবং কখনো কখনো ঘোষণা উদ্ভাবন, যাকে তারা তাদের 'আলিমদের দৃঢ়তা ঢাকার জন্য 'আইন' বলে।

শারী'য়াহ-এর রাজনৈতিক এবং সামরিক ব্যাপারসমূহের সাথে ঠিক এই অবস্থাই হয়েছে, যা 'আলিমগণ কখনো কখনো তাদের বিবেক-বুদ্ধি এবং ক্বুরআনের আয়াত প্রয়োগ করে ইসলামিক আর্মি এর ব্যাপারে অবহেলার শাস্তি স্মরণ করাতে ব্যর্থ হয়েছেন। একইভাবে, যখন মানুষ অনিয়মিত হয়ে পড়ে এবং শাসকদের অগ্রাহ্য করা শুরু করে, তখন 'আলিমগণ প্রাসঙ্গিক নিয়ম প্রবর্তনের মাধ্যমে স্টেইট (সাম্রাজ্য)-এর নিয়মানুবর্তিতা, আইন এবং গঠনবিন্যাস ইত্যাদির রক্ষনাবেক্ষণ করতে ব্যর্থ হন (মাযহাব-এর দৃঢ়তার কারণে) ।

কাফিরদের অনুকরণ উসমানিয়্যাহ্ খিলাফাহ্-এর শেষভাগে দেখা দেয়। এটা বিশেষভাবে বানিজ্যসংক্রান্ত আইনের ক্ষেত্রে দেখা যায় এবং উনবিংশ শতাব্দীর শেষভাগের মধ্যে আইনের আরোও বিভিন্ন দিকসমূহে ৫ম মুরাদ-এর ন্যায় মানুষদের দ্বারা এর বিস্তার ঘটে। ৫ম মুরাদ হলেন প্রথম খলীফাহ্ যিনি ইসলামিক সাম্রাজ্যে পার্লামেন্ট-এর সূচনা করেন এবং একটি সংবিধান-এর নকশা করেন। মধ্যপ্রাচ্যের 'আরব যমিনের অন্যান্য উসমানিক স্টেইট (সাম্রাজ্য)সমূহ এর অনুসরণ করে। এই সময়ের মাঝে মুসলিমদের বিরুদ্ধে 'ক্রুসেইড' এবং মুসলিম যমিনের 'কোলোনাইজেশন' চলতে থাকে, যাকে "মডার্ন অকুপেশন" (আধুনিক দখল)-নাম দেওয়া হয়েছিল।

এটা শুধু শারী'য়াহ-এর 'আইন প্রনয়ন' এবং 'বিচার-বিধান' সংক্রান্ত ব্যাপারেই মানবরচিত বিধানের হস্তক্ষেপকে তরান্বিত করেনি, বরং, জীবনের সকল দিকে, যেমনঃ অভ্যন্তরীন ও বাহ্যিক রাজনীতি, গণমাধ্যম ও শিক্ষা এবং সেই সাথে অর্থনীতিতেও হস্তক্ষেপ করেছে। এর ফলাফলস্বরূপ, ইসলামিক পরিবেশ পরিবর্তিত হয়ে কাফির পরিবেশে পরিণত হয়েছে এবং যা অবশিষ্ট ছিল, তা হল কিছু ঐতিহ্য, যার সময়ের সাথে সাথে মৃত্যু ঘটবে।

## শারী'য়াহ এবং আখলাক্ব

### আল্লাহ্র আইনকে গ্রহণ এবং আল্লাহ্র রসূল ﷺ-কে বিশ্বাস-এর মাঝে সম্পর্ক

এই অধ্যায়ে আমরা আমাদের ভাইদের ও বোনদের কাছে এই বিষয়টি পরিষ্কার করতে চাই যে, আল্লাহ্কে বিশ্বাস এবং রসূল ﷺ-কে বিশ্বাস খুবই ঘনিষ্ট বিষয়, এবং যে কেউ রসূল ﷺ-কে অনুসরণ করতে অস্বীকার করে, সে আল্লাহ্কেই অস্বীকার করে এবং সেই সাথে তার ঈমান বাতিল হয়ে যায়।

নবী মুহাম্মাদ ﷺ বলেছেন,

و الذي نفسي بيده لا يؤمن أحدكم حتى يكون هواه تبعاً لما جئت به

*“সেই সত্ত্বার শপথ যার হাতে আমার প্রাণ রয়েছে, তোমাদের কেউ ঈমানদার হতে পারবে না, যতক্ষণ না তার কামনা–বাসনা আমি যা প্রদান করেছি সেই অনুযায়ী না হয়।”*
-ইব্‌ন কাসীর তাফসীর ক্বুরআন আল-‘আযীম, ভলিউমঃ০১, পৃষ্ঠা ৫২০

শাইখ ইব্‌ন ক্বয়্যিম আল-জাওজিয়্যাহ্ رحمه الله, রসূল ﷺ-এর প্রতি সন্তুষ্ট থাকা এবং আল্লাহ্‌র আইনকে গ্রহণ করার উপর গুরুত্বারোপ করেছেন,

*“রসূল ﷺ-এর উপর নবী হিসেবে সন্তুষ্ট থাকার অর্থ হল, তুমি তাকে সকল ক্ষেত্রে অনুসরণ করবে। তোমার সবকিছু তুমি তার কাছে আত্মসমর্পণ করবে যেন তিনি তোমার কাছে তোমার সত্ত্বা ও তোমার নিয়ম-নীতি অপেক্ষা অধিক গুরুত্বপূর্ণ হন। আর তুমি রসূল ﷺ-এর হাদীস ছাড়া অন্য কোন হিদায়াতই গ্রহণ করবে না। আর সে (প্রসঙ্গ ব্যক্তি) নবী ﷺ ব্যতীত অন্য কাউকে দিয়ে শাসন করবে না।*

*আর নবী ﷺ-এর আইন/কানুন/নীতিমালা ব্যতীত অন্য কোন কিছুর উপর সে সন্তুষ্ট থাকবে না,*

فلا و ربك لا يؤمنون حتى يحكموك فيما شجر بينهم

***‘তবে না; আপনার রবের কসম! তাদের কোন ঈমান থাকবে না, যতক্ষণ পর্যন্ত না তারা আপনার উপর বিচারের ভার অর্পণ করে সেসব বিবাদ-বিসম্বাদের ব্যাপারে যা তাদের মধ্যে সংঘটিত হয়,...’- সূরা আন্‌-নিসাঃ ৬৫”*** [১৫]

অন্য এক জায়গায়, শাইখ ইব্‌ন ক্বয়্যিম رحمه الله একই আয়াতের উল্লেখ করে এ বিষয়টিকে আরোও আলোকিত করেছেন,

*“আল্লাহ্‌র আইনের উপর সন্তুষ্ট থাকা একটি অতি আবশ্যক কাজ। এটাই ঈমান ও ইসলাম-এর ভিত্তি/বুনিয়াদ। এই ব্যাপারে কোন প্রকার তিক্ততা/বিরক্তি/অসন্তুষ্টি/বিকর্ষন ব্যতীত সন্তুষ্ট থাকা, আল্লাহ্‌র বান্দার জন্য এটি একটি অতি আবশ্যক বিষয়।*

*আল্লাহ্‌ কসম করেছেন যে, তারা ঈমানদার/মু’মিন হবে না, যতক্ষণ পর্যন্ত তাদের অন্তরে কোন প্রকার বিরোধিতা/অসন্তোষ থাকে।*

*আল্লাহ্‌ এটিকে ৩ভাগে ভাগ করেছেনঃ*

*১। তোমাকে [মুহাম্মাদ ﷺ] তাদের মাঝে বিচারক বানানো হল ইসলাম, আর এভাবে তারা হল মুসলিম।*
*২। তাদের ক্ষেত্রে এ ব্যাপারে কোন প্রকার বিরোধিতা/অসন্তোষ না থাকা হল ঈমান, আর এটি তাদেরকে মু’মিন করে।*

---

[১৫] মাদারিজ-উস্‌-সালিকিন, ভলিউম ০২, পৃষ্ঠাঃ ১১৮

*৩। আল্লাহ্‌র আইনের কাছে সম্পূর্ন আত্মসমর্পণ করা, যদিও এটি তাদের বিরুদ্ধে যায়। এটা হল ইহসান এবং এটি তাদেরকে মুহসিন করে।”* [১৬]

এই বিষয়টি থেকে আমরা জানি যে, যদি মানুষেরা রসূল ﷺ-কে তাদের কার্যাবলিতে বিচারক না বানায়, তারা মুসলিম নয়, এবং রসূল ﷺ-এর প্রতি তাদের কোন ভালবাসা বা শ্রদ্ধাবোধ নেই, তারা যত কিছুই দাবী করুক না কেন।

আল-হাফিয ইবন কাসীর رحمه الله, ইবন ক্বয়্যিম رحمه الله-এর উল্লেখকৃত একই আয়াতের ব্যাপারে মন্তব্য করেছেন,

*“আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা তার মহা-পরাক্রমশালী সত্বার কসম করছেন। কেউ ঈমান আনেনি যতক্ষণ পর্যন্ত না রসূল ﷺ-কে সকল বিষয়ে বিচারক করা হয়। আর যা কিছু অনুযায়ী তিনি বিচার করেছেন তা-ই সত্য, যা পরিষ্কারভাবে অনুসরণ করতে হবে। এ কারণেই আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা বলেছেন, তুমি [মুহাম্মাদ ﷺ] যা কিছু বিচার/বিধি করেছ তার প্রতি তাদের দিলে/অন্তরে কোনরকম বিরোধিতা/অসন্তোষ থাকা যাবে না এবং তাদের সম্পূর্নরূপে আত্মসমর্পণ করতে হবে, যাতে যদি তারা তোমাকে তাদের মধ্যকার বিচারক বানিয়ে নেয়, তবে তুমি তাদের জন্য যা কিছু উদ্ধৃতি দাও সেগুলোর প্রতি তাদের কোনরকম বিরোধিতা/অসন্তোষ না থাকে। তাদের সম্পূর্নরূপে আত্মসমর্পণ করে এবং এই আইনের প্রতি কোনরকম বিরোধিতা বা গঠনবিন্যাসের প্রতি কোনরকম চ্যালেঞ্জ না করে, এর অনুসরণ করতে হবে।*

*নবী ﷺ বলেছেন,*

و الذي نفسي بيده لا يؤمن أحدكم حتى يكون هواه تبعاً لما جئت به

*‘সেই সত্বার শপথ যার হাতে আমার প্রাণ রয়েছে, তোমাদের কেউ ঈমানদার হতে পারবে না, যতক্ষণ পর্যন্ত না তার কামনা–বাসনা আমি যা প্রদান করেছি সেই অনুযায়ী হয়।’ ”*

*-ইব্‌ন কাসীর তাফসীর ক্বুরআন আল-‘আযীম, ভলিউমঃ০১, পৃষ্ঠা ৫২০*

ইসলামের ভাই ও বোনেরা, আমরা রসূল ﷺ-এর যথার্থ সম্মানের বিষয়টিকে পরিতৃপ্তির সাথে উড়িয়ে দিতে পারি না, যখন তিনি বলেছেন,

كل أمتي يدخلون في الجنة إلا من أبى قالوا يا رسول الله و من يأبى قال من أطاعني دخل الجنة و من عصاني فقد أبى

*“আমার উম্মাহ্‌-এর সকলেই জান্নাতে প্রবেশ করবে শুধু তারা ব্যতীত, যারা অগ্রাহ্য করবে।” সাহাবারা (রদিঃ) বললেন, “হে রসূল, কে অগ্রাহ্য করবে?” তিনি ﷺ বললেন, “যে কেউ আমার আনুগত্য করে, সে জান্নাতে প্রবেশ*

[১৬] মাদারিজ-উস্‌-সালিকিন, ভলিউমঃ ০১, পৃষ্ঠাঃ ২০৯

*করবে, আর যে কেউ আমাকে অমান্য করে, সে তো অগ্রাহ্যই করল।"*
*-সহীহ্ বুখারী, হাদীসঃ ৭২৮০, ফাত্‌হুল বারি, ভলিউমঃ ১৩, পৃষ্ঠাঃ ২৪৯*

নবী ﷺ অপর একটি বার্তায় আনুগত্য এবং ঈমান সম্পর্কে বলেছেন,

ذاق طعم لإيمان من رضى با لله رباً و بالإسلام ديناً و بمحمد نبياً و رسولاً

*"ঈমানের প্রকৃত সুমিষ্টতা/স্বাদ শুধু সে ব্যক্তিই পাবে যে, রব হিসেবে আল্লাহ্‌র প্রতি, দ্বীন হিসেবে ইসলামের প্রতি এবং নবী ও রসূল হিসেবে মুহাম্মাদ-এর প্রতি সন্তুষ্ট।"*

*-সহীহ্ মুসলিম, ইমান নাওয়ায়ি এর শার্‌হ-সহ, ভলিউমঃ ০২, পৃষ্ঠাঃ ০২*

শ্রদ্ধেয় শাফি'ঈ 'আলিম, শাইখ-উল-ইসলাম 'আল্লামাহ্‌ ইমাম আবূ যাকারিয়্যাহ্‌ মুহয়ি উদ্‌-দ্বীন আন্‌-নাওয়ায়ি رحمه الله, এই হাদীসটি নিম্নোক্ত আকারে ব্যাখ্যা করেছেন,

*"এই হাদীসের অর্থ হল, শুধু আল্লাহ্‌র সন্তুষ্টিই কামনা করা, শুধুমাত্র ইসলামের পথেই অগ্রসর হওয়া এবং শুধুমাত্র মুহাম্মাদ ﷺ-এর শারী'য়াহ-এর উল্লেখকৃত পথেরই অনুসরণ করা, আর এ ব্যাপারে কোন সন্দেহ নেই যে, যে কেউ-ই এ বৈশিষ্ট্যের অধিকারী, তবে সে ইতিমধ্যেই তার দিলে/অন্তরে ঈমানের স্বাদ পেয়েছে।"* [১৭]

আবূ হুরাইরাহ (রদিঃ)-হতে বর্ণিত হয়েছে যে, নবী ﷺ বলেছেন,

فو الذي نفسي بيده لا يؤمن أحدكم حتى أكون أحب إليه من والده و ولده

*"সেই সত্তার কসম যার হাতে আমার প্রাণ রয়েছে, তোমাদের কেউ-ই ঈমানদার হবে না, যতক্ষণ পর্যন্ত না তারা তাদের পিতা-মাতা অথবা সন্তান-সন্ততি অপেক্ষা আমাকে অধিক ভালবাসবে।"*
*-সহীহ্ আল-বুখারী, হাদীসঃ ১৪, সহীহ্ মুসলিম, হাদীসঃ ৪৪ ও ৭০*

عن أنس τ قال النبي ρ لا يؤمن أحدكم حتى أكون أحب إليه من والده و ولده و الناس أجمعين

*আনাস ইব্‌ন মালিক (রদিঃ)-এর সূত্রে বর্ণিত রয়েছে যে, নবী ﷺ বলেছেন,*
*"তোমাদের কেউ-ই ঈমানদার হবে না, যতক্ষণ পর্যন্ত না আমি তাদের কাছে তাদের নিজেদের পিতা-মাতা বা সন্তান-সন্ততি এবং সমগ্র মানবজাতি অপেক্ষা অধিক প্রিয় হব।"* [১৮]

এভাবে, যদি আমরা রসূল ﷺ-এর উপর ঈমান রাখি, তবে তা সাথে সাথেই এই দাবী করে যে, আমাদের তার শারী'য়াহ-এর অনুসরণ করতে হবে। আমরা যদি তা না করি, তবে আমরা তাদের মতই হব যাদের কোন ঈমান

---

[১৭] সাহীহ্ মুসলিম, ইমাম নাওয়ায়ি এর শার্‌হ-সহ, ভলিউমঃ ০২, পৃষ্ঠাঃ ০২

[১৮] সাহীহ্ আল-বুখারী, হাদীসঃ ১৪, সাহীহ্ মুসলিম, হাদীসঃ ৪৪ ও ৭০

নেই (কাফির), যেমন নবী ﷺ উপরোক্ত হাদীসে বলেছেন। এই শিক্ষাটি অতি গুরুত্বপূর্ণ শিক্ষা ছিল, যে কারণে এমনকি 'উমার (রদিঃ)-কেও সংশোধন করা হয়েছিল,

أن عمر بن الخطاب τ قال يا رسول الله و الله لأنت أحب إلي من كل شيء إلا نفسي فقال لا يا عمر حتى أكون أحب إليك من نفسك قال و الذي بعثك بالحق لأنت أحب إلى من نفسي قال الآن يا عمر

'উমার ইব্‌ন আল-খত্তাব (রদিঃ) বলেছিলেন, *"হে আল্লাহ্‌র রসূল! আল্লাহ্‌র কসম, নিজেকে ছাড়া আর সবকিছুর চাইতে আমি আপনাকে অধিক ভালবাসি।"* তিনি ﷺ বললেন, *"না, হে 'উমার! এটা ততক্ষণ পর্যন্ত হবে না, যতক্ষণ পর্যন্ত না আমি তোমার কাছে তোমার নিজের চাইতেও অধিক প্রিয় হব।"* 'উমার (রদিঃ) বললেন, *"সেই সত্ত্বার কসম, যিনি আপনাকে সত্য সহকারে প্রেরণ করেছেন, আপনি আমার কাছে আমার নিজের চাইতেও অধিক প্রিয়!"* তিনি ﷺ বললেন, ***"এখন, হে 'উমার (তুমি ঈমান এনেছ) ।" -সহীহ্‌ আল বুখারী, কিতাব উল-ঈমান, হাদীসঃ ৬৬৩২.***[১৯]

প্রকৃতপক্ষে, রসূল ﷺ-এর অনুসরণ করা একটি এতই গুরুত্বপূর্ণ ব্যাপারে যে, আপনার কোন ঈমান থাকবে না, যতক্ষণ পর্যন্ত না আপনি তার উপর সেইভাবে ঈমান আনেন যেভাবে তিনি বলেছেন। কারণ, যদি কেউ রসূল ﷺ-কে অথবা রসূলগণ عليهم السلام-দের অস্বীকার করে, তবে সে তার সাথে সাথেই রসূলগণ যে সকল কিতাব অনুসরণের জন্য প্রদান করেছিলেন, সেগুলোকেও অস্বীকার করল। আর যদি সে কিতাবসমূহ অস্বীকার করে, তবে সে এর সাথে কিতাব বহনকারী মালাইকাহ্‌ (ফিরিশতাদের)-কেও অস্বীকার করল, তাহলে এর সাথে আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালাকেও অস্বীকার করা হল, কারণ তিনিই মালাইকাহ্‌ (ফিরিশতাদের)-কে নির্ধারিত কিতাব নির্ধারিত নবীর কাছে বহন করে পৌছে দেওয়ার আদেশ করেছেন, যেন তা মানুষেকে পথপ্রদর্শন করে। এভাবে, আমরা এখানে বুঝতে পারি যে, আবুল ক্বসিম মুহাম্মাদ ইব্‌ন 'আব্দুল্লাহ্‌ ﷺ, যিনি সর্বশেষ নবী এবং যিনি সবচাইতে বেশী ইবরহীম عليه السلام এর সদৃশ, তার ব্যাপারে অবজ্ঞা-অবহেলা, দ্বিধা-ইতস্তত, বাগাড়ম্বর ইত্যাদি করা কুফ্‌র হয়ে যেতে পারে, যা একজনকে ইসলাম হতে বের করে দেয়।

একারণে, আমরা এই শ্রেষ্ঠ মানব ﷺ-এর আনিত বার্তায় সর্বাত্মক মনযোগ দেই, যখন তিনি বলেন,

و الذي نفس محمد بيده لا يسمع بي أحد من هذه الأمة يهودي أو نصراني ثم يموت و لم يؤمن بالذي أرسلت به إلا كان من أصحاب النار

*"সেই সত্ত্বার কসম যার হাতে রয়েছে মুহাম্মাদ-এর প্রাণ, এই ইহুদী বা নাসারা-দের উম্মাহ্‌-এর মাঝে এমন কেউ-ই নেই, যে আমার কথা শুনে এবং আমি যা কিছু সহকারে প্রেরিত হয়েছি তা অস্বীকার করে এবং মৃত্যুবরণ করে, এ ব্যতীত যে সে আগুনের অধিবাসী হবে।"*

---

[১৯] এভাবে এটি অনেক গুরুত্বপূর্ণ, যার ফলে, প্রকৃতপক্ষে নবী ﷺ যা প্রদান করেছেন তার দ্বারাই সন্তুষ্টচিত্তে মানুষের মাঝে বিচার করা, শাহাদাতের একটি শর্ত।

*-সহীহ মুসলিম, আন-নাওয়ায়ি এর শারহ-সহ, ভলিউমঃ ০১, পৃষ্ঠাঃ ১৮৬*

**আল্লাহু আকবার!** যদি রসূল ﷺ-এর নাবুয়্যাতকে অস্বীকারকারী অমুসলিমদের প্রতি রসূল ﷺ এ ধরনের শাস্তির ঘোষণা দিয়ে থাকেন, তাহলে তাদের কি হবে যারা নিজেদের মুসলিম হওয়াকে সমর্থন করে, অথচ তার প্রদর্শিত পথকে অস্বীকার করে?

আর সবশেষে, আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা বলেছেন,

يا ايها الذين امنوا لا ترفعوا أصواتكم فوق صوت النبي و لا تجهروا له بالقول كجهر بعضكم لبعض أن تحبط أعمالكم و أنتم لا تشعرون

***"হে ঈমানদার ব্যক্তিগণ! কখনো নিজেদের আওয়াজ নবীর আওয়াজের ওপর উঁচু কোরো না এবং নিজেরা যেভাবে একে অপরের সাথে উঁচু (গলায়) আওয়াজ কর, নবীর সামনে কখনো সে ধরনের উঁচু আওয়াজে কথা বোলো না যে তোমাদের সমস্ত কাজকর্ম (এ কারণেই) বরবাদ হয়ে যাবে এবং তোমরা তা জানতেও পারবে না।" -সূরা আল-হুজুরাতঃ ০২***

যদি নিজেদের গলার আওয়াজ, নবী ﷺ-এর আওয়াজের উপরে তুললেই তা একজন বুঝতে পারার পূর্বে তার সকল 'আমালকে বরবাদ করে দিতে পারে, তবে তাদের কি হবে যারা তার শারী'য়াহ-কে অস্বীকার/অগ্রাহ্য করে? তার ﷺ বিচার-বিধান ও হিদায়াত-কে অন্য কোন সিস্টেম বা শাসনতন্ত্র-এর জন্য এক কোণে সরিয়ে রাখার ফলাফল কিরূপ হতে পারে? আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা আমাদের সতর্ক করেছেন,

قل إن كنتم تحبون الله فاتبعوني يحببكم الله

***"বলুন, যদি তোমরা আল্লাহ্‌কে ভালবাসো, তবে আমার অনুসরণ কর। তাহলে আল্লাহ্‌ তোমাদের ভালবাসবেন…"-সূরা আলি ইম্‌রনঃ ৩১***

সুতরাং, শুধু একথা বলা যে, আমরা রসূল ﷺ-কে ভালবাসি, যথেষ্ট নয়। যেকোন ধরনের প্রামাণিক আনুগত্য ও ভালবাসার পূর্বশর্ত হল, একান্ত আনুগত্য।

## শারী'য়াহ দ্বারা শাসন এবং ইসলামের সাথে সন্তুষ্ট থাকার সম্পর্ক

যখন কেউ কোন বিশ্বাসের ঘোষণা দেয়, তখন তার সেই বিশ্বাসের প্রতি উৎসর্গপরায়নতা দেখে সহজেই তার এই ব্যাপারে কর্তব্য/নিষ্ঠা/আনুগত্য বুঝা যায়। যে ব্যক্তি সোস্যালিজম-এর সমর্থক, সে এর জন্য সংগ্রাম করবে এবং তার সকল প্রচেষ্টা ব্যয় করবে, একটি ফলপ্রসূ সোস্যালিস্ট স্টেইট (সাম্রাজ্য) দেখার জন্য। যে কেউ নিজেকে একজন সোস্যালিস্ট দাবী করে, অথচ সোস্যালিজম-ই শাসন করুক, এমনটি চায় না, তাকে খুব সহজেই একজন ভন্ড/মুনাফিক্ব বা তার কাজের প্রতি অনুৎসর্গপরায়ন হিসেবে শনাক্ত করা যায়।

ধার্মিক ইহুদীদের ব্যাপারেও ঠিক একই কথা বলা যায়। তাদের ধর্মগ্রন্থের দিকে তাকিয়ে, একজন অতি ধার্মিক ইহুদী একটি 'তোরাহ্‌' (তাওরাহ্‌) ভিত্তিক স্টেইট (সাম্রাজ্য)-ই কল্পনা করে এবং তার সকল প্রচেষ্টা ও আত্মত্যাগের দ্বারা

এর প্রতিষ্ঠা হোক এমনটাই আশা করে। যেকোন অতি ধার্মিক ইহুদী যে তার ধর্মের প্রতি অনুভূতিপ্রবণ, সে এটাই চাইবে যেন তার দ্বীন সকল কিছুর উপর কর্তৃত্বশীল হয় এবং এটিকে যেন অবমানিত করা না হয় এবং কারোও কাছে যেন এটি দ্বিতীয় সর্বোত্তম হিসেবেও উপস্থাপিত না হয়।

মুসলিমরাও এই একই দৃষ্টিভঙ্গির মধ্যে পড়ে যায়, যখন তাদের ইসলামের প্রতি ভালবাসার বিষয়টি আসে। এই দৃষ্টিভঙ্গিটি মুসলিমদের একটি নিছক মতামতের উপর ভিত্তি করে তাদের থেকে উৎপত্তি লাভ করেনি, বরং এটা হল আল্লাহ্‌র নাযিলকৃত কথা/ঘোষণা, যার থেকে আমরা এই মত্‌ গ্রহণ করি,

هو الذي أرسل رسوله بالهدي و دين الحق ليظهره على الدين كله و لو كره المشركون

*"তিনিই সেই, যিনি তার রসূলকে প্রেরণ করেছেন হিদায়াত ও সত্য দ্বীন সহকারে, যেন তা সকল দ্বীনের উপর বিজয়ী এবং কর্তৃত্বশীল হয়, যদিও কাফিররা তা অপছন্দ/ঘৃণা করে।"-সূরা আস্‌-সফ়ঃ ০৭*

আল 'আল্লামাহ্‌ শাইখ উল-ইসলাম ইমাম ইব্‌ন তাইমিয়্যাহ্‌ আল-হান্‌বালী رحمه الله-ও শারী'য়াহ ও ইসলামের মাঝে সম্পর্ক স্থাপন করেছেন,

*"ইসলাম মানে একমাত্র আল্লাহ্‌র কাছে আত্মসমর্পণ করা। সুতরাং, যে কেউ আল্লাহ্‌র কাছে আত্মসমর্পণ করে এবং আল্লাহ্‌ ছাড়া অন্য কারোও কাছেও আত্মসমর্পণ করে, সে একজন মুশরিক। আর যে কেউ আল্লাহ্‌র কাছে আত্মসমর্পণ করে না, সে উদ্ধত, যার ফলে সে আল্লাহ্‌র 'ইবাদাত করে না। মুশরিকদের দল এবং এই উদ্ধতদের দল উভয়েই কাফির। একমাত্র আল্লাহ্‌রই আনুগত্য করাও, আল্লাহ্‌র কাছে আত্মসমর্পণের অন্তর্ভুক্ত। এটাই দ্বীন ইসলাম এবং আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা এটি ছাড়া অন্য কিছু গ্রহণ করেন না। যেকোন সময়ে আপনার উপর আল্লাহ্‌র যে আদেশ তার আনুগত্য করার মাধ্যমেই তা সম্পন্ন হয়।" -মাজমু'আ ফাতাওয়া, ভলিউমঃ ০৩, পৃষ্ঠাঃ ৯১*

উপরে আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা যা বলেছেন এবং সেই সাথে অন্যতম একজন হক্ব আলেমের উক্তি থেকে সহজেই বুঝা যায় যে, ইসলাম এবং শারী'য়াহ সরাসরি সম্পর্কিত। যদি কেউ শারী'য়াহ প্রয়োগ করে, তবে এটা এ কারণেই যে, সে নির্ভেজালভাবে ইসলামে বিশ্বাস করে, উপরোক্ত আয়াতকে সে গুরুত্ব সহকারে নিয়েছে এবং সে চায় যেন, সবসময়ই যেন এই আয়াতের দাবী পূর্ণ করা হয়। যদি কেউ শারী'য়াহ না চায় অথবা আল্লাহ্‌র আইনের বদলে অন্য কারোও আইন কামনা করে, তবে সে একজন বিশ্বাসঘাতক এবং তার আল্লাহ্‌ ছাড়া অন্য কারোও প্রতি আনুগত্য হল শির্‌ক।

আহ্‌ল উস্‌-সুন্নাহ্‌ ওয়াল-জামা'আহ্‌-এর ইমাম, শাইখ আবূ 'আব্দুল্লাহ্‌ আহ্‌মাদ ইব্‌ন হান্‌বাল আশ্‌-শাইবানি[২০] رحمه الله, সূরা আত্‌-তাওবাহ্‌-এর ৩১নং আয়াতের তাফসীর দেওয়ার সময় এই পয়েন্টটি প্রমাণ করেছেন,

---

[২০] হিজরী ১৬৪-২৪১, খ্রীষ্টাব্দ ৭৮১-৮৫৫। এই মহান ইমাম আহ্‌ল উস্‌-সুন্নাহ্‌ ওয়াল জামা'আহ্‌ এর ইমাম হিসেবে পরিচিত এবং মু'আতাসিম ও মা'মুন-মু'তাজিলা গভার্নমেন্টগুলোর বিরুদ্ধে তার বিদ্রোহের জন্য পরিচিত, যখন ক্বুরআন-এর অসৃষ্ট ওহী হওয়া, আক্রমণের মুখে পড়েছিল। যদিও মুসলিম বিশ্বে তার 'স্কুল অফ থট' সবচেয়ে ছোট, তবুও এটিকে মর্যাদা দেওয়া হয় এর তাওহীদের পরিভাষার জন্য। তিনিই সর্বপ্রথম পরিভাষাগত শব্দাবলি, যেমনঃ রুবূবিয়্যাহ, উলূহিয়্যাহ-ইত্যাদির সূচনা করেছেন। আর হান্‌বালী

اتخذوا أحبارهم و رهبانهم أرباباً من دون الله

***“ ‘তারা তাদের রাব্বি (‘আলিমদের) এবং পীর-দরবেশদের আল্লাহ্‌র পাশাপাশি রব বানিয়ে নিয়েছে…’-সূরা আত্‌-তাওবাহঃ ৩১***

*এই আয়াতটি প্রমাণ করে যে, আল্লাহ্‌ ছাড়া অন্য কারোও আনুগত্য করা শির্‌ক।*

قال قلت إنهم لم يعبدوهم فقال بلى إنهم حرموا عليهم الحلال و حللو لهم الحرام فاتبعهم فذلك عبادتهم إياهم

*আদি ইব্‌ন আবী হাতিম (রদিঃ) এই আয়াত সম্পর্কে বলেছিলেন, ‘সত্যি, তারা তাদের ‘ইবাদাত করত না।’ নবী ﷺ বললেন, ‘অতি নিশ্চিতভাবেই তারা তা করেছিল। তারা হারামকে তাদের জন্য হালাল করেছিল এবং হালালকে তাদের জন্য হারাম করেছিল, অতঃপর তারা তাদের আনুগত্য করেছিল। সুতরাং, এভাবেই তারা তাদের ‘ইবাদাত করেছিল।’*

*এই হাদীসটি বলছে যে, যদি তারা আনুগত্য করে, তবে তা শির্‌ক। এখানে এমন কোনকিছুর উল্লেখ নেই যে, তারা ‘বলেছিল’ যে আল্লাহ্‌র পাশাপাশি তারা রব।*

*মুসলিমের চিহ্ন যে, সে একজন প্রকৃত মুসলিম এবং সে তার ইসলামের ব্যাপারে সন্তুষ্ট, হল, যদি আল্লাহ্‌ শাসন করেন বা হুক্‌ম করেন বা নিষেধ করেন, তবে তার অবশ্যই সন্তুষ্ট থাকতে হবে। তার অন্তরে কোন তিক্ততা/ নেই, এবং সে সম্পূর্ন আত্মসমর্পণ ও আনুগত্য করে, যদিও তা তার চিন্তা-খেয়াল এবং স্বার্থের বিরুদ্ধে যায় অথবা তা তার শাইখ বা দলের বিরুদ্ধে যায়।”[২১]*

আহ্‌মাদ ইব্‌ন হান্‌বাল رحمه الله-এর কথা থেকে তৎক্ষনাৎ ব্যাপক সুফল আহরণ করা যায়। আমরা স্বল্প কয়েকটি সুফলে মন্তব্য করব। আমরা তাদের ব্যাপারে বিস্তারিত আলোচনা করব যারা ইসলামের দাবী করে, কিন্তু ইসলামের সাথে শারী‘য়াহ-এর সম্পর্ক তৈরীতে অস্বীকৃত জ্ঞাপন করে। যারা ইসলাম ছাড়া অন্য কোন আইনের আনুগত্য করে, কিন্তু মুসলিম হবার দাবী করে, তারা ৩টি শ্রেণীতে পড়ে,

১। হয় তারা অস্বীকার করে যে, আইন-কানুন এবং রাজনীতিও ইসলামের অন্তর্ভুক্ত অথবা তারা মনে করে যে, ইসলাম শুধুমাত্র এমন এক ‘ইবাদাত সম্পর্কিত বিষয়, যার সাথে শাসনের কোন সম্পর্ক নেই। তারা হল কাফির। এরা হল সেসব সেকুলার/বস্তুবাদী মানসিকতাসম্পন্ন লোক, যারা মুসলিম হবার দাবী করে এবং একইসাথে এই ব্যাপারে পীড়াপীড়ি করে যে, অন্যান্য সামাজিক পদ্ধতি-এর ইসলামের পাশাপাশি অবস্থান করার অধিকার রয়েছে, যেমনঃ সোস্যালিজম, কমিউনিজম ইত্যাদি।

---

’আলিমগণই তাওহীদের অন্যান্য পরিভাষাবলি পরিচয় করিয়েছেন, যেমনঃ হাকিমিয়্যাহ (আইনপ্রণয়ন ক্ষমতা), আল-আসমা ওয়াস্‌-সিফাত (নামসমূহ ও বৈশিষ্টাবলি), উসূল উত্‌-তাওহীদ (তাওহীদের মূলনীতি) এবং আরোও অনেক। ইমাম আহ্‌মাদ তার বিশাল কাজ ‘মুসনাদ’ এর জন্য দায়ী এবং ১০ লক্ষ্য হাদীস মুখস্তকারী হিসেবে পরিচিত।

[২১] মাদারিজ-উস্‌-সালিকিন, ভলিউমঃ ০২, পৃষ্ঠাঃ ১১৮

২। তারা স্বীকার করে যে, ইসলাম শারী'য়াহ এবং রাজনীতি সম্পর্কিত সকল বিষয় বহন করে, কিন্তু তা যথেষ্ট নয়। এসব লোকেরা হল 'যানাদিক্বা'[২২] (কুফ্ফার) ।

৩। তারা মনে করে যে, ইসলাম যথেষ্ট। কিন্তু তারা এর দ্বারা শাসন করতে যাবে না। তারা শাসকের কারণে শারী'য়াহ ছেড়ে দিবে। তারা হল কুফ্ফার বি-ইখতিলাফ উল-'উলামা ('উলামাদের মধ্যে কিছু মত্পার্থক্য সহকারে)।

## শারী'য়াহ এবং হুক্ম (বিচার) -এর ফিক্বহ (বিচক্ষণতা)

### আসলে আল্লাহ্ সুবহানাহু তা'য়ালার হুক্ম কি??

হুক্ম[২৩]-এর ৩টি পয়েন্ট রয়েছেঃ

**১/ *আইন প্রণয়নঃ*** কোনটি হালাল ও কোনটি হারাম, তা সংজ্ঞায়িত করা। এটা একমাত্র আল্লাহ্র অধিকার/হাক্ব। যে কেউ-ই এই স্তরে ঘাঁটাঘাঁটি করে, সে নিঃসন্দেহে **বড় শির্ক** করেছে।

إن الحكم إلا لله

***"আল্লাহ্ ছাড়া কারোও বিধান দেবার/আইনপ্রণয়নের অধিকার নেই"***

***-সূরা ইউসুফঃ ৪০***

***২/ মানবরচিত আইন দ্বারা বিচার/শাসন করাঃ***

**ক.** ***সবসময়*** আল্লাহ্র আইন ছাড়া বিচার করা। এটা হল শারী'য়াহ প্রতিস্থাপন করার মাধ্যমে। এই ব্যক্তি হল কাফির।

**খ.** দুনিয়ায় কোন লাভের জন্য ***কখনো কখনো*** আল্লাহ্র আইন ছাড়া বিচার করা, কিন্তু শারী'য়াহ আইন অক্ষুন্ন রয়েছে। এই ব্যক্তি তবুও মুসলিম এবং তার উপর ইব্ন 'আব্বাস (রদিঃ)-এর বিধি প্রযোজ্য।

---

[২২] যিন্দিক্ব হল সেই ব্যক্তি যে বড় কুফ্র বলে অথবা করে, এবং যখন তাদের কাছে সংশোধন উপস্থাপণ করা হয়, তারা তা অস্বীকার করে যে, এরূপ উক্তি সে কখনো করেছে। এ ধরনের লোককে হত্যা করা উচিৎ, যদিও তারা তাওবাহ্ করে অথবা বলে যে সে তাওবাহ্ করেছে। এটা হল এই উম্মাহ-এর ঐকমত্য অনুসারে। মাজমু'আ ফাতাওয়া, ভলিউমঃ ২৮ দেখার জন্য অনুরোধ করছি।

[২৩] হুক্ম শব্দটি আক্ষরিক মূল 'হাকামা' থেকে এসেছে, যার অর্থ হল 'বিচার করা, আইন প্রণয়ন করা, মধ্যস্থতা করা, কোন বিষয়ের বিচার করা। শারী'য়াহ অনুসারে আইনপ্রণয়ন বিষয়টি শুধু আল্লাহ্ সুবাহানাহু তা'আলার ক্ষেত্রে ব্যবহৃত হয়। তাই আমরা যখন এমনসব আয়াত দেখি, যা হুক্ম ও আল্লাহ্ শব্দাবলিকে উল্লেখ করছে, তখন এর মানে হল সেই আয়াতটি আইনপ্রণয়ন বিষয়ক/সম্বন্ধীয়। আর যখন কোন আয়াত মানুষের উল্লেখ করছে এবং হুক্ম শব্দটি ব্যবহৃত হয়েছে, তখন এর মানে হল এই আয়াতটি বিচার করা বিষয়ক। এর কারণ হল, ক্বুরআন-এ মানুষকে কখনোও আইন প্রণয়ন করার অধিকার দেওয়া হয়নি, বরং তার দুনিয়ার সকল কার্যকলাপে ব্যবহারের জন্য আল্লাহ্ সুবহানাহু তা'আলা যা নাযিল করেছেন, তা দিয়ে বিচার করার অধিকার দিয়েছে।

***৩। বাস্তবায়ন/কার্যকরণঃ*** পুলিশ ফোর্স এবং নিরাপত্তা কর্তৃপক্ষ এই স্তরের প্রতিনিধিত্ব করে। এই মানুষদের ক্ষেত্রে নিয়ম-বিধি হল, এদের মধ্যে কতক কাফির এবং কতক মুসলিম যারা কুফ্র দুনা কুফ্র (একটি ছোট কুফ্র) করেছে। এরা একটি **কুফ্র গোষ্ঠী**। তারা আইনপ্রণয়ন করছে না কিংবা বিচারকার্যও করছে না, কিন্তু তারা এমন গোষ্ঠীর অন্তর্গত যারা কাফির আইন কার্যকর করে। তারা বিদ'ঈ আইনকে ওজনদার করে এবং এর জন্য আত্মত্যাগ করে। তারা ঈমান অপেক্ষা কুফরেরই নিকটে অবস্থান করছে।

## আল্লাহ্‌র শাসন এবং পৃথিবীতে শাসক-এর মধ্যে সম্পর্ক

আমরা জানি যে, আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা আদাম ﷺ-কে আদেশ করেছেন পৃথিবী নিয়ন্ত্রণ করার জন্য এবং প্রত্যেক জাতির নিকট তিনি প্রয়োগ করার জন্য শারী'য়াহ পাঠিয়েছেন তার রসূল ﷺ-দের মাধ্যমে, যারা তার আদেশানুসারে প্রেরিত হয়েছিলেন, যেমন তিনি উল্লেখ করেছেন,

ثم جعلناك على شريعة من الأمر فاتبعها و لا تتبع أهواء الذين لا يعلمون

***"অতঃপর আমি আপনাকে সম্পূর্ন আদেশ থেকে একটি শারী'য়াহ-এর উপর প্রতিষ্ঠিত করেছি, অতএব আপনি এর অনুসরণ করুন এবং মুর্খদের প্রবৃত্তির অনুসরণ করবেন না।"-সূরা আল-জাসিয়াহঃ ১৮***

আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা নবী ﷺ ব্যতীত কোন সাধারণ ব্যক্তিকে তার শারী'য়াহ-এর তত্বাবধান বা প্রয়োগের জন্য নিযুক্ত করেননি। এভাবে, সকল নবীগণ ﷺ-এর গত হওয়ার পর (যারা ভুলভ্রান্তির উর্ধ্বে ছিলেন), এটা প্রত্যেকের জন্য অবশ্য কর্তব্যে পরিণত হয়েছে যে, তারা যেন সমন্বিত হয়ে শারী'য়াহ দ্বারা শাসন করে। যারা এই সমন্বিত গোষ্ঠীকে শাসন করে, তাদের বলা হয় 'যাদের শাসন করার অধিকার আছে এমন সকল মানুষ'। এই কারণে আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা তার সৃষ্টিকে তার জন্য/ওয়াস্তে শুধুমাত্র একজন শাসকের আনুগত্য করতে বলেননি।

يا أيها الذين أمنوا أطيعوا الله و أطيعوا الرسول و أولى الأمر منكم

***"ওহে যারা ঈমান এনেছ! তোমরা আনুগত্য কর আল্লাহ্‌র এবং আনুগত্য কর রসূলের এবং তাদের যারা তোমাদের মধ্যে ফয়সালার অধিকারী"-সূরা আন্-নিসাঃ৫৯***

আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা একটি গোষ্ঠীর কথা উল্লেখ করেছেন যাদের কাছে শারী'য়াহ আমানতস্বরূপ দিয়ে বিশ্বাসস্থাপন করা হয়েছে। আল্লাহ্ বলেননি যে, ***"আর তোমাদের মধ্যকার শাসক।"*** তিনি বলেছেন, ***"তাদের যারা তোমাদের মধ্যে ফয়সালার অধিকারী।"*** তিনি আরোও বলেছেন,

إنا أنزلنا التوراة فيها هدى و نور يحكم بها النبيون الذين أسلموا للذين هادوا و الربانيون و الأحبار بما

***“নিশ্চয়ই আমরা নাযিল করেছিলাম তাওরাত, যাতে ছিল হিদায়াত এবং নূর। এ তাওরাতের মাধ্যমে ইহুদীদের ফয়সালা দিত আল্লাহ্‌র অনুগত/আত্মসমর্পণকৃত নবী, দরবেশ ও ‘আলিমগণ।”-সূরা আল-মাইদাহঃ ৪৪***

আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা এরপর বলেছেন যে, তাওরাত যাদের উপর নাযিল করা হয়েছিল, তাদেরকে সে অনুসারে শাসন করার আদেশ দেওয়া হয়েছিল। তিনি একজন ব্যক্তির কথা বলেননি, বরং আল্লাহ্‌ এই শাসনকে **মানুষের সমষ্টির** কাছে আমানতস্বরূপ দিয়েছিলেন, **একজন ব্যক্তির** কাছে নয়। কারণ, একগুচ্ছ মানুষ নির্ভুল হয়, যখন তারা সমষ্টি আকারে থাকে।

রসূল ﷺ বলেছেন,

إن الله تعالى لا يجمع أمتي على ضلالة و يد الله على الجماعة

***“নিশ্চয়ই আল্লাহ্‌ তা'য়ালা কখনো আমার উম্মাহ্‌-কে ভ্রষ্টতার উপর সমবেত করবেন না এবং আল্লাহ্‌র হাত জামা‘আহ্‌-এর উপরে।”*** [২৪]

আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা বলেছেন, ***“আনুগত্য কর আল্লাহ্‌র এবং আনুগত্য কর রসূলের।”*** আল্লাহ্‌ একথা বলেননি যে, **তাদের আনুগত্য কর, যারা তোমাদের মধ্যে ফয়সালার অধিকারী।** বরং তিনি বলেছেন, **এবং তাদের যারা তোমাদের মধ্যে ফয়সালার অধিকারী।** আল্লাহ্‌ তা'য়ালা **‘আনুগত্য’** শব্দটি পূর্বের দু'টি উক্তির ন্যায় ব্যবহার করেননি। আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা নিছক **‘এবং’** শব্দটি ব্যবহার করেছেন কারণ, এটা যারা শাসন করছে তাদেরকে নির্ভুল করবে এবং একটি পথপ্রদর্শনের উৎস হবে। কিন্তু, যারা শাসন করছে, তাদের কোন পথপ্রদর্শনের উৎস নেই, যতক্ষণ না তারা তাদের অনুসরণ করে যাদের ক্ষেত্রে **‘আনুগত্য’** শব্দটি আয়াতের শুরুতে ব্যবহার করা হয়েছে। প্রথমে আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালার জন্য এবং এরপর রসূল ﷺ-এর জন্য। এভাবে আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা বলছেন যে, তোমরা শুধুমাত্র তখনই তোমাদের মধ্যে যারা ফয়সালা করে তাদের আনুগত্য করবে, যখন তারা পবিত্র কর্তৃপক্ষ [আল্লাহ্‌ (আল-ক্বুরআন) ও তার রসূল ﷺ (সুন্নাহ্‌)]-এর সাথে সম্পর্কযুক্ত থাকে। যখন তারা সম্পর্কযুক্ত থাকে না, যেহেতু তারা নির্ভুল নয়, তাদের প্রতি আর কোন আনুগত্যই থাকবে না।

---

[২৪] ইব্‌ন ‘উমার হতে বর্ণিত হয়েছে আত্‌-তিরমিযিতে। এই হাদীসটি আরোও উল্লেখকৃত হয়েছে সুনান ইব্‌ন আবী ‘আসিম, তাবারানী, আল-হাকিম, আল-বাইহাক্বি, এবং মিশকাত, উত্তম বর্ণনাসহ।

ঠিক এই কারণেই, যদি কোন শাসক ইসলামের সাথে অন্য কোন দ্বীনকে এর অংশ করার সীদ্ধান্ত গ্রহণ করে, এটা আমাদের মধ্যে যাদের সামর্থ্য আছে তাদের জন্য খুবই গুরুত্বপূর্ণ যে, তারা যেন শারীরিকভাবে উঠে পড়ে এবং তাকে সরায়। এর কারণ হল, সে আর ঐ অংশের সাথে মানানসই নয় যে অংশে বলা হয়েছে, **এবং তাদের যারা তোমাদের মধ্যে ফয়সালার অধিকারী।** কারণ, সে ব্যক্তি ঐ কাজের মাধ্যমে আনুষ্ঠানিকভাবে এ আয়াতটিকে পরিত্যাগ করেছে এবং সে নিজের দ্বীনত্যাগের মাধ্যমে ঐ আয়াতের প্রথমাংশে উল্লেখকৃত দু'টি দালীলের সাথে নিজের সম্পর্কচ্ছেদ করেছে। যেসকল মানুষের শাসন করার অধিকার আছে, তাদের মানুষের ওয়াস্তে ফাতওয়া দেওয়া উচিত নয়, বরং তাদের উচিত একথা নিশ্চিত করা যে, তারা নিজেরা এবং অন্য যারা কর্তৃত্বে আছে, তারা যেন মুসলিমদেরকে সকল প্রকার অভ্যন্তরীন ও বহিরাগত শত্রু থেকে রক্ষা করে। যদি শাসক কোন কারণবশত কাফির হয়ে যায় কিংবা কাফিরদের জন্য মুসলিমদের জীবনকে ঝুঁকিপূর্ণ করে, এবং 'আলিমগণ অথবা যারা শাসন করার অবস্থানে আছেন তারা শান্তিপূর্ণভাবে ঐ শাসকের অপসারণ করতে ব্যর্থ হন, তবে তাদের অবশ্যই ইসলামিক আর্মিকে বলতে হবে, যেন তারা তাকে ইসলাম ও মুসলিমদের ওয়াস্তে অপসারিত করে। ইসলাম এবং মুসলিমদের-উভয়কেই যেকোন মূল্যে সবসময় সংরক্ষণ করতে হবে।

একই ব্যাপার প্রযোজ্য হবে যদি শাসক খ্রীষ্টান হয়ে যায় অথবা সে খ্রীষ্টানদের প্রতি অনুগত হয়ে যায়। যখন কর্তৃত্বে থাকা মানুষেরা এর প্রতিরোধ করতে ব্যর্থ হয়, ইচ্ছাকৃতভাবে বা অনিচ্ছাকৃতভাবে, এবং ইসলামের শারী'য়াহ বিভাজিত হতে থাকে, তখন সমগ্র দেশ দার উল-হার্ব-এ পরিণত হয়। এর দুইটি পবিত্র স্থান অথবা জেরুজালেম হবার সাথে দার উল-হার্ব হবার কোন সম্পর্ক নেই, যেমন জেরুজালেম আজ দার উল-হার্ব, যেহেতু এটি ইহুদীদের হাতে রয়েছে এবং তা তাদের আইন দ্বারা শাসিত হচ্ছে।

ইসলামের বেশীর ভাগ 'আলিমগণ, যদিও সবাই নয়, যেকোন দেশ/ভূখন্ড যা আল্লাহ্ সুবহানাহু তা'য়ালার সম্পূর্ন শারী'য়াহ দ্বারা শাসিত হয়না, তাকে দার উল-হার্ব বলে ঘোষণা করেছেন, যা এই নীল গ্রহে অবস্থিত কোন যমিনের ক্ষেত্রেই ব্যতিক্রম নয়, যদিও তাতে অসংখ্য মুসলিম থাকে বা অগণিত মসজিদ থাকে। যেই নেতা ইসলামের শারী'য়াহ-এর আইনব্যবস্থাকে লংঘন/বিকৃত করে, তার প্রতিফল হল, শাসক, তার 'আলিমগণ, তার সৈন্যবাহিনী-সকলের বিরুদ্ধে যুদ্ধ/লড়াই করতে হবে, ক্ষমতা থেকে হটাতে হবে এবং তারা মুসলিম ও ইসলামের বিরুদ্ধে যা করেছে তার জন্য তাদের কঠোর শাস্তি দিতে হবে। এই ধরনের রিদ্দাহ্কে বলা হয় বৃহত্তর এবং স্ফীত রিদ্দাহ্, যা সমগ্র উম্মাহ্-কে আক্রান্ত করে এবং ক্ষতিসাধন করে। এ ধরনের গোষ্ঠীগুলো পৃথিবীতে আল্লাহ্র শাসনের বিরুদ্ধে চলে গিয়েছে।

উপসংহারস্বরূপ বলা যায় যে, শাসক এবং পৃথিবীতে আল্লাহ্র শাসনের মধ্যে সম্পর্ক হল, শাসক এই দায়িত্ব দিয়ে বাঁধা যে, সে 'আলিমদের সাহায্য নিয়ে এবং শারী'য়াহ-এর সম্পূর্ন প্রয়োগের মাধ্যমে পৃথিবীর তত্বাবধান করবে। যদি শাসক নিজস্ব শারী'য়াহ-এর প্রয়োগ করে অথবা শারী'য়াহ-এর পরিবর্তন সাধন করে, তবে বাকী মুসলিমদের তাকে সড়ানোর জন্য তার বিরুদ্ধে যুদ্ধ করতে হবে, যেহেতু সে ভয়াবহ শির্ক আল-হাকিমিয়্যাহ্ করার মাধ্যমে মুরতাদ-এ পরিণত হয়েছে। আল 'আল্লামাহ্ শাইখ মুহাম্মাদ ইব্ন ইবরহীম رحمه الله-এই বাস্তবতার কথা উল্লেখ করেছেন, যখন তিনি তার সময়কার বেশীরভাগ শাসকদের কথা বলছিলেন,

*“এসব আদালত আজ ইসলামের বেশীরভাগ শহরকেন্দ্রে রয়েছে, আয়োজিত এবং প্রস্তুত, দরজাগুলো খোলা রয়েছে এবং মানুষেরা এগুলোতে যাচ্ছে ঝাঁকে ঝাঁকে, দলে দলে। বিচারকেরা মানুষের বিচার করে এবং তাদের বিধান দেয়, যা সুন্নাহ্ এবং কিতাবের (ক্বুরআনের) সম্পূর্ন বিপরীত, যা স্থায়ীভাবে ক্ষমতাপ্রাপ্ত হয়েছে। এবং তারা (শাসকেরা/বিচারকেরা) এটিকে একটি বাধ্যতামূলক বিষয়ে পরিণত করেছে, এর প্রতিষ্ঠা করেছে এবং মানুষকে এর প্রতি বাধ্য করেছে। এরপর কোন কুফ্র (প্রশ্বস্ততা ও বিশালতার ব্যাপারে) এই কুফরের উপরে?”* [২৫]

শাইখ উল-ইসলাম ইব্ন তাইমিয়্যাহ رحمه الله, যখন একই বিষয়ের উপর মন্তব্য করছিলেন, তখন নিম্নোক্ত উপসংহার টেনেছেন,

*“আমরা বলি যে, যে কোন গোষ্ঠী যা এমন যেকোন প্রকাশ্য অবিতর্কিত আইন থেকে বেড়িয়ে/বিচ্ছিন্ন হয়ে পড়ে যা মুসলিমদের প্রজন্ম থেকে প্রজন্ম কোন প্রকার বাধা-বিঘ্ন ব্যতীত হস্তান্তরিত হয়ে আসছে, তবে এরূপ গোষ্ঠীর বিরুদ্ধে যুদ্ধ করা মুসলিম ইমামদের (ইসলামিক আইনের স্কুলসমূহের নেতাগণ) ইজমা’ অনুসারে অবশ্য কর্তব্য। ব্যাপারটি এরূপই হবে, যদিও তারা দু’টি সাক্ষ্য আবৃত্তি করে।”* [২৬]

’আলিমদের থেকে এবং অন্যদের থেকে যারা এসব আইনপ্রণেতাদের অনুসরণ করে, তাদের সাথে একমত পোষণ করে এবং তাদের আনুগত্য করে, তারা শির্ক আত্-তা‘আ করেছে এবং তারা মুশরিক। দলীল হলঃ

و إن أطعتموهم إنكم لمشركون

***“...যদি তোমরা তাদের কথা মেনে চল/আনুগত্য কর, তবে তোমরাও মুশরিকদের দলভুক্ত হয়ে যাবে।”-সূরা আল-আন‘আমঃ ১২১***

আনুগত্যের ক্ষেত্রে শির্কের আরোও একটি দলীল হল,

اتخذوا أحبارهم و رهبانهم أرباباً من دون الله

***“তারা তাদের রাব্বি (’আলিমদের) এবং পীর-দরবেশদের আল্লাহ্র পাশাপাশি রব বানিয়ে নিয়েছে...”-সূরা আত্-তাওবাহঃ ৩১***

নিঃসন্দেহে যারা শারী‘য়াহ-এর প্রতিস্থাপন করেছে, তারা কাফির এবং অবশ্যই তাদের বিরুদ্ধে যুদ্ধ করতে হবে। আল ‘আল্লামাহ্ ইব্ন তাইমিয়্যাহ্ رحمه الله, এ ধরনের বিদ্রোহী গোষ্ঠীর বিরুদ্ধে কিরূপ উপযুক্ত পদক্ষেপ গ্রহণ করা উচিত, সেই প্রসঙ্গে এই পয়েন্টটিতে জোর দিয়েছেন,

*“মুরতাদরা, তাদেরকে অবশ্যই হত্যা করতে হবে, যতক্ষণ পর্যন্ত না তারা তা থেকে ফিরে যায় যা তাদেরকে মুরতাদ করেছে এবং তাদের মধ্য থেকে যে-ই লড়াই করে, তাকে হত্যা করা উচিত। এমনকি অধিকাংশের (জামহুর)*

[২৫] তাহ্কিম আল ক্বওয়ানিন, পৃষ্ঠাঃ ০৭

[২৬] মাজমু‘আ ফাতাওয়া, ভলিউম ৪, বাব উল-জিহাদ

*মতানুসারে তাদের মধ্য থেকে যারা লড়াই করে না, তাদেরকেও হত্যা করতে হবে, যেমনঃ বৃদ্ধ লোক, অন্ধলোক, খুবই দূর্বল লোক, তাদের মহিলারা ইত্যাদি।”* [২৭]

*“সুতরাং যদি তারা শাহাদাতাইন (দু'টি সাক্ষ্য) আবৃত্তি করে, কিন্তু পাঁচ ওয়াক্ত সলাহ্ পরিহার করে, তবে তাদের বিরুদ্ধে যুদ্ধ করতে হবে যতক্ষণ পর্যন্ত না তারা সলাহ্ আদায় করে। আর যদি তারা যাকাহ্ দেওয়া পরিহার করে, তবে তাদের বিরুদ্ধে যুদ্ধ করা মুসলিমদের উপর অবশ্য কর্তব্য, যতক্ষণ পর্যন্ত না তারা যাকাহ্ দেওয়া শুরু করে। একইভাবে যদি তারা রমাদান মাসে সিয়াম পালন করা পরিহার করে অথবা আল্লাহ্‌র প্রাচীন ঘরে হাজ্জ করা পরিহার করে, অথবা ঘৃণ্য-কাজসমূহ বা ব্যাভিচার বা জুয়া খেলা বা মদ খাওয়া বা এমন যেকোন কাজ যা ইসলামিক শারী'য়াহ দ্বারা নিষিদ্ধ/হারাম, তা নিষিদ্ধ করতে অস্বীকৃতি জানায়, অথবা যদি তারা জান, মাল, 'ইয্যাত, কার্যাবলির ব্যবস্থাপনা ও অন্যান্য এরূপ বিষয়াদি সম্পর্কিত ক্বুরআন ও সুন্নাহ্-এর আইন প্রণয়নে অস্বীকৃতি জানায়, অথবা যদি তারা সৎ কাজের আদেশ ও অসৎ কাজের নিষেধ, এবং কাফিরদের বিরুদ্ধে যুদ্ধ করা---যতক্ষণ পর্যন্ত না তারা ইসলাম গ্রহণ করে বা আত্মসমর্পণ করে জিযিয়াহ দেয়---থেকে বিরত হয়।”* [২৮]

**এসব দলীলসমূহ থেকে, এটা কি করে সম্ভব যে, যে ব্যক্তি জগৎসমূহের প্রতিপালকের একত্বের উপর ঈমান এনেছে, সে মানব শাসনের প্রতি সন্তুষ্ট থাকে, যখন আল্লাহ্ সুবহানাহু তা'য়ালাই আইন প্রণয়ন ও আইনের নির্দেশ তার সৃষ্টির প্রতি দিতে অধিক হাক্বদার, যারা সকলেই তার 'আব্দ/দাস/বান্দা?**

## বাই'আ এর বুঝ এবং স্রষ্টা ও সৃষ্টির মধ্যকার চুক্তি

শারী'য়াহ-এর একটি বুঝ হল যে, শাসক এবং শাসিত মানুষ উভয়েই একটি চুক্তিবদ্ধ অবস্থায় রয়েছে। এই চুক্তির বিষয় হল শারী'য়াহ। আল্লাহ্ সুবহানাহু তা'য়ালাই চূড়ান্ত সাক্ষী, পবিত্রতাকারী এবং শাসনব্যবস্থার আইনপ্রণেতা,যা যতদূর বিস্তৃত বর্ণনা তার পথনির্দেশনা হতে পাওয়া যায় ততদূর পর্যন্ত বিস্তৃত। আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা মানুষ, শাসক এবং শারী'য়াহ-এর মধ্যে সংযোগসাধনকারীরূপে কাজ করেন। কারণ তিনিই শারী'য়াহ-এর ডিজাইন করেছেন এবং নাযিল করেছেন এবং এটিকে তার সৃষ্টির জন্য অনুগত হবার জন্য শপথ/সাক্ষ্য-দানের মূল বিষয় বানিয়েছেন।

এছাড়াও আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা নিজেকে এবং শারী'য়াহ-কে মানুষের মাঝে সংযোগস্বরূপ বানিয়েছেন। তিনি সুবহানাহু তা'য়ালা মানুষকে অনুমতি দেন, মানুষ যেন তাদের মধ্যে একজন শাসক নির্দিষ্ট করে, যে তাদেরকে শারী'য়াহ অনুসারে শাসন করবে এবং শাসককে আদেশ দিয়েছেন, সে যেন মানুষকে তার আইন দ্বারা শাসন করে। এর মধ্যে, আর্-রহ্মান শাসককে অধিকার/ক্ষমতা দিয়েছেন যে, সে মানুষকে শাস্তি দিবে যদি তারা আল্লাহ্‌র অবাধ্য হয়, যখন সে শাসক কর্তৃত্বশীল রয়েছেন। আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা মানুষকে সতর্ক করেছেন যে, তারা যেন এমন শাসকের অনুসরণ না করে, যে শাসক শারী'য়াহ ব্যতীত অন্য কোন কিছুর আদেশ দেয় এবং তিনি সুবহানাহু

---

[২৭] মাজমু' ফাতাওয়া, ভলিউম ২৮, পৃষ্ঠা ৪১৪

[২৮] মাজমু'আ ফাতাওয়া ভলিউম ০৪, বাব উল-জিহাদ (জিহাদের অধ্যায়)

তা'য়ালা নেতাদের অন্ধ অনুসরণকে শির্ক নামকরণের মাধ্যমে একে তার অবাধ্যতা বলে ঘোষণা করেছেন। মানুষ এবং শাসকের মধ্যকার চুক্তিকে বলা হয় বাই'আ।

বাই'আ এর বিষয় হল শারী'য়াহ। উল্লেখিত এসব সম্পর্কসমূহকে একজনের সর্বাধিক গুরুত্বসহকারে গ্রহণ করতে হবে। মানুষের পরস্পর মধ্যবর্তী সম্পর্ক তৃতীয় গুরুত্বপূর্ণ বিষয়। প্রথম গুরুত্বপূর্ণ বিষয় আল্লহ সুবহানাহু তা'য়ালা এবনং দ্বিতীয় গুরুত্বপূর্ণ বিষয় হল শারী'য়াহ।

আমাদের বিষয়ের সাথে এর সম্পর্ক স্থাপন করে, যে কোন শাসক, যে শারী'য়াহ-এর ক্ষতিসাধন/বিকৃতিসাধন করে, তার প্রতি কোন আইনত বাই'আ কার্যকর থাকে না, যেহেতু সেই শাসক তার নিজের কাজের দ্বারা এই চুক্তি বাতিল করে ফেলেছে। ইসলামিক আইনানুসারে, তখন মানুষের এই শাসককে প্রতিস্থাপন করতে হবে, যাতে ন্যায়পরায়ণ শাসনব্যবস্থা জারি থাকে। যদি মানুষ তা করতে অস্বীকৃতি জানায় এবং আর্মি ঐ শাসককে সমর্থন করে, তখন সমগ্র ভূখন্ড দার উল-হার্‌ব-এ পরিণত হয়, যা আল্লহ সুবহানাহু তা'য়ালা এবং তার সৃষ্টির মাঝে শত্রুতাকে উচ্চস্বরে ঘোষণা করে, তার সৃষ্টির অবাধ্যতার জন্য। আমানতদার 'আলিমদের উচিত এরূপ শাসককে মুরতাদ বলে ঘোষণা করা এবং ঐ শাসকের গোষ্ঠীকে আল্লাহ্‌র প্রতি শত্রুতাপোষণকারী গোষ্ঠী বলে ঘোষণা করা, কিন্তু তাদের সবাই শত্রু নয়, বরং তাদের মধ্যে কতক নিছক পাপী।

যেসকল 'আলিমগণ উপযুক্ত মত/সীদ্ধান্ত দেন না, তারাও শত্রুতে পরিণত হবে, তাদের জ্ঞান বা তাদের দ্বীনি 'ইবাদাত-বন্দেগী থাকা সত্ত্বেও। তখন প্রত্যেক মুসলিমের উপর তার সামর্থ্য অনুসারে জিহাদ ফার্‌দ (বাধ্যতামূলক) হয়ে পড়বে, যতক্ষণ না ঐ স্টেইটটি (সাম্রাজ্য) একজন উপযুক্ত শাসকের সাথে ফিরে আসে এবং স্টেইটটি (সাম্রাজ্য) তার যথাযথ অবস্থায় ফিরে আসে। যারা জিহাদ করতে পারছে না বা মুজাহিদদের সাহায্য করতে পারছে না বা নিজের দ্বীন সংরক্ষণ করতে পারছে না, কিন্তু তাদের পক্ষে হিজরাহ্‌ করা সম্ভব, তাদের তখন তা-ই করা উচিত।

আজকের অবস্থা/উদাহরণ উপরে উল্লেখিত বিধানের সাথে সরাসরি সম্পর্কিত। বর্তমানে সকল শাসকগণ আল্লাহ্‌ প্রদত্ত আনুগত্যের শপথ ব্যতীত শাসন করছে। পৃথিবীতে 'উসমানী খিলাফাতের শাসনামলে এসব পরিস্থিতি সর্বপ্রথম আসে। যদিও এসব শাসকগণ ভুলের উর্ধ্বে ছিলেন না, তাদের ক্ষেত্রে এরূপ হয়নি যে, তারা শারী'য়াহ-কে প্রতিস্থাপিত করেছেন এবং আল্লাহ্‌ যা নাযিল করেছেন তার পরিবর্তে অন্য কিছুর প্রয়োগ শুরু করেছেন। কিন্তু, যখনই ইজিপসিয়ান/মিশরীয়-দের অন্তরে জাতীয়তাবাদের আগুন জালিয়ে দেওয়া হল, এরপর আর খুব বেশী সময় লাগে নি সেই জাতির অভ্যুদয়/উদয় হতে যা নিজেকে সৌদি বলে সম্বোধন করে, 'উসমানী খিলাফাত যে পবিত্র বিধানের উপর প্রতিষ্ঠিত ছিল, এ সকল জাতিসমূহ তা থেকে বিচ্যুত হয়ে পড়েছিল। এই একই 'উসমানিয়্যাহ্‌ শাসকগণ ফিলিস্তিনকে ইহুদীদের উপস্থিতির দূষণ থেকে হিফাজাত করেছিলেন। এছাড়াও তারা বর্ডার/সীমান্তরেখা সেসকল মুসলিমদের জন্য সম্পূর্ন খোলা রেখেছিলেন যারা দার উল-ইসলাম-এ হিজরাহ্‌ করার আশা পোষণ করে,

ইসলামের সম্পদ-ভান্ডার থেকে মানুষকে সাদাক্বা ও যাকাহ্[২৯] দিয়েছিলেন, এবং জিহাদের মাধ্যমে ইসলামের প্রতিষ্ঠা করেছিলেন এবং রাশিয়ানদের ও অন্যান্য কাফির বিশ্বের বিরুদ্ধে দীর্ঘমেয়াদী যুদ্ধ করেছিলেন।

উপরে উল্লেখিত এই একই অবাধ্য ও অত্যাচারী জাতিসমূহ বহিরাগত শক্তিসমূহকে খিলাফাহ্-এর পতন ঘটাতে সাহায্য করেছিল এবং পৃথিবীতে ১৩০০ বছরের ন্যায়পরায়ণ সুবিচারের অবসান ঘটিয়েছিল এবং ত্বরিত গতিতে এগিয়ে নিয়েছিল ৭৫ বছরের পরিপূর্ণ বর্বরতা, যার সাথে 'তাতার'-দেরও তুলনা চলে না।

এসব লোকেরা, তারা শুধু ন্যায়পরায়ণ খলীফাহ্-দের বিরুদ্ধে ষড়যন্ত্রই করেনি, বরং তারা তাদের ক্ষমতা বলপ্রয়োগ করে দখল করেছিল। যেসকল মানুষ এই অবৈধ গভার্নমেন্ট-কে তাদের বাই'আ দিতে অস্বীকৃতি জানায়, তাদেরকে দমন করতে এই বল প্রয়োগ করা হয়েছিল। তারা যেভাবেই ক্ষমতায় আসুক না কেন, তাদের শাসন অবৈধ, এবং ইমাম মালিক رحمه الله-এর ফাতওয়া এটা প্রমাণ করে।

মানসুর-এর কর্তৃত্বে আসার সময়, সে খিলাফাহ্-এর আসন জোর/জবরদস্তি করে দখল করেছিল, মানুষ বাই'আ দিতে চেয়েছিল আন্ নাফ্স উয্-যাকিয়্যাহ্ رحمه الله-এর কাছে, যিনি ইসলামিক স্টেইট (সাম্রাজ্য) শাসন করার জন্য সর্বাধিক হাক্বদার ছিলেন। যাহোক, লোকেরা যুক্তি দেখালো যে, এটা কি করে সম্ভব যখন তারা মানসুর এর কাছে ইতিমধ্যে বাই'আ দিয়ে ফেলেছে। এবং তারা নবী মুহাম্মাদ ﷺ-এর হাদীসটি বর্ণনা করল যে, যদি দুইজন খলীফাহ্ দেখা যায়, তবে দ্বিতীয়জনকে হত্যা করতে হবে, যে পরে উদিত হয়েছে[৩০]। ইমাম মালিক رحمه الله-এর ফাতওয়া ছিল যে, মানসুর এর কাছে তাদের বাই'আ হল সেরূপ, যেরূপ একজন লোককে বলপ্রয়োগ করে তার স্ত্রী-কে তালাক দিতে বাধ্য করা হয়। এই কারণে যে, এটা জোরপূর্বক করা হয়েছিল, এটা অসার/অকেজো/শূণ্য/ভিত্তিহীন। যখন মানসুর এই ফাতওয়া শুনলো, তখন সে ইমাম মালিক رحمه الله-কে নিয়ে আসলো এবং নির্দয়ভাবে অত্যাচার করল। তাকে এত অত্যাচার করা হয়েছিল যে, তিনি رحمه الله তার হাতের ব্যবহার হারিয়ে ফেলেছিলেন এবং তার হাত দু'টি পার্শ্বে ঝুলন্ত অবস্থায় রেখে তিনি সলাহ্ আদায় করতেন। এই কারণে আজকে, কিছু মালিকী এভাবে সলাহ্ আদায় করে, যদিও ইমাম মালিক رحمه الله কখনো এরূপ করার আদেশ করেন নি।[৩১]

---

[২৯] সাদাক্বা হল স্বেচ্ছাপ্রসূত দান যা দরিদ্রদের দেওয়া হয়, আর যাকাহ্ হল বাধ্যতামূলক দান।

[৩০] এই অনুচ্ছেদে, আমাদের এখনো কোন অধিকার নেই, বর্তমান শাসকদের সাথে মানসুর এবং আন-নাফ্স-এর তুলনা করার, কারণ তারা উভয়েই ছিল যুদ্ধরত খলীফাহ্, যা বর্তমান পরিস্থিতির ন্যায় নয়। সম্প্রতি যা হয়েছে তা হল, একজন খলীফাহ্ এবং একজন প্রতারকের মাঝে যুদ্ধ, যা 'উসমানিয়্যাহ্ এবং ইজিপ্ট ও সৌদি পরিবারের প্রতারক শাসকদের মধ্যে সংঘটিত হয়েছিল। যাহোক, আমরা নতুন কোন নেতার কাছে বাই'আ দিতে আগ্রহী নই, যদি এসব শাসকগণ মুসলিমদের হিজরাহ্ করার জন্য বর্ডার/সীমান্তরেখা খুলে দেন, শারী'য়াহ প্রয়োগ করেন এবং কাফিরদেরকে ইসলামের ভূখন্ড থেকে বের করে দেন। আর শুধুমাত্র এই ক্ষেত্রে আমরা এই যুল্ম ছেড়ে দিতে পারি, যা তারা ব্যক্তিগত পর্যায়ে অনুশীলন করে, তাদের ও আল্লাহ্র সুবহানাহু তা'আলার মাঝে। কিন্তু, যেকোন নিশ্চিত কুফ্রের ক্ষেত্রে, আমাদের দৃঢ় থাকতে হবে, যদিও সমগ্র উম্মাহ্-কে এর জন্য মৃত্যুবরণ করতে হয়, যেমন গর্তবাসীদের আত্মত্যাগ/কুরবানী-এর কথা বর্ণিত আছে। আল্লাহ্ সুবহানাহু তা'আলা তাদেরকে সে জন্য প্রশংসা করেছেন।

[৩১] বিস্তারিত তথ্যের জন্য, দয়া করে ইমাম মালিক رحمه الله-এর মুওয়াত্তা এর সূচনা দেখুন।

যদিও এই ফাতওয়া ১০০০ বছর আগে দেওয়া হয়েছিল, এটি আজকের দিনের জন্যও প্রযোজ্য। আমাদের বর্তমান শাসকদের সাথে কোন প্রকার চুক্তি নেই, তারা যত ইলেকশন/নির্বাচন-ই করুক না কেন এবং আমরা যা-ই বলি বা করি না কেন। যতক্ষণ পর্যন্ত না আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা তাদের কর্তৃত্বকে স্বীকৃতি দিচ্ছেন, ততক্ষণ পর্যন্ত এটা আমাদের পক্ষেও ন্যায়সঙ্গত নয়, যেহেতু আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা বলেছেন,

قاتلو هم حتى لا تكون فتنة و يكون الدين كله لله

***"আর তোমরা তাদের বিরুদ্ধে যুদ্ধ করবে, যতক্ষণ পর্যন্ত না ফিত্‌নাহ্‌ (শির্‌ক)-এর অবসান হয় এবং দ্বীন শুধুমাত্র আল্লাহ্‌র জন্য হয়..."***

***-সূরা আল-বাক্বারাহঃ ১৯৩, সূরা আল-আনফালঃ ৩৯***

## শারী'য়াহ এবং তাওহীদ (একত্ববাদ)-এর সম্পর্ক

যখন আমরা ক্বুরআনের আয়াতসমূহের দিকে তাকাই, তখন এটা বুঝা খুবই সহজ যে, তাওহীদ এবং শারী'য়াহ-এর ব্যবহার পরস্পরের সাথে সম্পর্কিত বিষয়। আমরা পূর্বের অধ্যায়ে এই বুঝ-কে জাগ্রত হতে দেখেছি। এবং, শারী'য়াহ-এর পরিভাষায়, সঠিক বুঝ হচ্ছে, তাওহীদের বিপরীত হল শির্‌ক, এভাবে তাওহীদের বিরুদ্ধে যাওয়া এবং এর ক্ষতিসাধন করার মাধ্যমে একজন ব্যক্তি মুশরিক-এ পরিণত হয়। একইভাবে, আনুগত্য করা এবং চাকুরি করা বা দায়িত্ব পালন করা বা সেবা করাও তাওহীদের একটি অংশ, সুতরাং, যে কেউ হালাল ও হারামের ব্যাপারে আল্লাহ্‌ ছাড়া অন্য কারোও আনুগত্য করবে, সে গয়রুল্লাহ (আল্লাহ্‌ ছাড়া অন্য কেউ/কিছু)-এর আনুগত্যকারী হিসেবে অপরাধী হিসেবে প্রতিপন্ন হবে, যা একটি শির্‌ক।

এভাবেই আমরা নিচের আয়াতটি বুঝে থাকি,

و إن أطعتمو هم إنكم لمشركون

***"...যদি তোমরা তাদের কথা মেনে চল/আনুগত্য কর, তবে তোমরাও মুশরিকদের দলভুক্ত হয়ে যাবে।"-সূরা আল-আন'আমঃ ১২১***

আল হাফিয ইব্‌ন কাসীর رحمه الله এই আয়াতের ব্যাখ্যা করেছেন,

*"যদি তুমি অন্য কারোও কথা/মত-অনুসারে আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালার আইন এবং তার শারী'য়াহ ত্যাগ কর, তবে এটি হল প্রকৃত শির্‌ক। যেহেতু আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা বলেছেন,*

اتخذوا أحبار هم و ر هبانهم أر باباً من دون الله

*'তারা তাদের রাব্বি ('আলিমদের) এবং পীর-দরবেশদের আল্লাহ্‌র পাশাপাশি রব বানিয়ে নিয়েছে...'- সূরা আত্‌-তাওবাহঃ ৩১*

*ইমাম তিরমিযি رحمه الله 'আদি ইব্‌ন আবী হাতিম (রাঃ)-এর ঘটনাটির ব্যাখ্যার দ্বারা এই আয়াতের তাফসীর করেছেন, যেখানে তিনি (রাঃ) এই আয়াত সম্পর্কে বলেছিলেন,*

*'হে আল্লাহ্‌র রসূল! তারা তো তাদের 'ইবাদাত করত না।' নবী ﷺ বললেন, 'অতি নিশ্চিতভাবেই তারা তা করেছিল। তারা হারামকে তাদের জন্য হালাল করেছিল এবং হালালকে তাদের জন্য হারাম করেছিল, অতঃপর তারা তাদের আনুগত্য করেছিল। সুতরাং, এভাবেই তারা তাদের 'ইবাদাত করেছিল।' "*

*-তাফসীর আল-ক্বুরআন আল-'আযীম, ভলিউমঃ ০২, এই আয়াতের তাফসীর অংশে*

শাইখ মুহাম্মাদ আল-আমীন আশ্‌-শানক্বিতি رحمه الله, এই আয়াতের উল্লেখ করে নিম্নোক্ত মন্তব্য করেছেন,

*"এভাবে এটি পরিষ্কার করে দেওয়া হয়েছে যে, তারা মুশরিক তাদের (যারা আইন প্রণয়ন করে) আনুগত্যের দ্বারা, এই শির্‌ক হল আনুগত্যের (তা'আ) ক্ষেত্রে, এবং এই প্রণীত আইনসমূহের অনুসরণে, যা আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা যা প্রণয়ন করেছেন তার বিপরীত ও বিরোধী, এর প্রকৃতির স্বরুপই হল শাইতনের 'ইবাদাত।"*

*-আদওয়া' উল বাইয়ান তাফসীর ক্বুরআন বিল ক্বুরআন, ভলিউমঃ ০৪, পৃষ্ঠাঃ ৬৫*

সূরা আত্‌-তাওবাহ্‌ এর সাথে এই আয়াতটি, আয়াত নং ৩১, সত্যিই দৃষ্টান্ত সহকারে পরিষ্কার আনুগত্যের ক্ষেত্রে শির্‌ক বুঝিয়ে দিয়েছে। যা এই আয়াতটিকে গুরুত্বপূর্ণ করেছে তা হল, আনুগত্য এবং ঈমান-দু'টি পরস্পরের সাথে ঘনিষ্টভাবে সম্পর্কিত বিষয়। এই কারণেই আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা শুধু তাদের ঈমানকেই বাতিল বলে ঘোষণা করেন নি, যারা আইনপ্রণয়ন করে, বরং, তাদের ঈমানকেও বাতিল বলেছেন, যারা স্বেচ্ছায় এসব আইনপ্রণেতার অনুসরণের মাধ্যমে বড় শির্‌ক করে।

ইমাম আল-ক্বসতালানী رحمه الله এই আয়াত নাযিল হওয়ার কারণসমূহ বর্ণনা করতে গিয়ে বলেছেন,

*"এটি প্রকৃতপক্ষে তা নয়, যাতে তুমি বিশ্বাস কর, বরং এটা হল তোমার দিল/অন্তর অনুসারে তোমার যা আছে। এটা তোমার আয়াতসমূহে বিশ্বাস অনুসারে নয়, অথবা আইনের প্রয়োগ ও আনুগত্য ব্যতীত নয়। তোমার ঈমান/বিশ্বাস-এর নিদর্শন/চিহ্ন হল অনুসরণ ও আত্মসমর্পণ, তা না হলে এটা আত্মসমর্পণ নয়।"* [৩২]

শাইখ উল-ইসলাম ইব্‌ন তাইমিয়্যাহ্‌ رحمه الله ব্যাখ্যা করেছেন যে, কেন আইনপ্রণেতার আনুগত্য না করা এত গুরুত্বপূর্ণ,

[৩২] ইরশাদ-উস-সারি, ভলিউমঃ ০১, পৃষ্ঠাঃ ৮২

*"এটা জানা বিষয় যে, ঈমান হল গ্রহণ করা। ইক্বরার (মূলনীতির প্রতিষ্ঠা) হল এমনকিছু যে, তুমি অন্তর/দিল-এর আদেশ ও কাজে বিশ্বাস করেছ, যা হল আনুগত্য করা। এটা হল যা কিছু রসূল ﷺ দিয়েছেন তাতে ঈমান আনা, এবং তিনি ﷺ যা কিছু আদেশ করেছেন তার অনুসরণ করা। মানুষের উচিত, যখন সে আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা-কে গ্রহণ করে, তার পক্ষে যতটুকু সম্ভব করা, যার মানে হল তারা আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা-কে ঘোষণা দেয় এবং তার 'ইবাদাত করে। আর কুফ্‌র মানে হল অবিশ্বাস করা, অনুশীলন না করা এবং অনুসরণ না করা, হয় তা বাতিল বলে ঘোষণা করার মাধ্যমে, বা ঔদ্ধত্য বা অস্বীকৃতি বা মুখ ফিরিয়ে নেওয়ার মাধ্যমে। বিশ্বাস করা বা অনুসরণ করা থেকে যা কিছু অন্তর/দিল-এ আসে না, সে একজন কাফির।"* [৩৩]

শাইখ ইব্‌ন ক্বয়্যিম আল-জাওজিয়্যাহ্‌ رحمه الله আমাদের জানিয়েছেন যে, ঈমান শুধু বিশ্বাসের উপর ভিত্তি করেই হয় না, বরং এর থেকে সম্পাদিত কাজের উপর ভিত্তি করে হয়, যা আনুগত্যের উপর ভিত্তি করে হয়,

*"ঈমান শুধুমাত্র তা-ই নয় যা তুমি অন্তর/দিল দিয়ে বিশ্বাস কর, বরং এটা হল বিশ্বাস যার সাথে অবশ্যই অনুসরণ ও আনুগত্যের সম্মিলন ঘটে। হিদায়াহ্‌ (পথনির্দেশনা) মানে এই নয় যে তুমি সত্য জানো, বরং তুমি সত্য জানো এবং এর অনুসরণ কর।*

*বরং, হিদায়াহ্‌ (পথনির্দেশনা) এবং তাসদীক্ব (সত্যবাদিতা এবং খবরের ব্যাপারে নিশ্চিত থাকা) মানে হল, এটি জানা এবং এটির অনুসারে কাজ করা। যদিও কিছু মানুষ জ্ঞানকে হিদায়াহ্‌ বলে থাকে, এটা (জ্ঞান) প্রকৃত হিদায়াহ্‌ নয়, যা একজন মানুষকে সঠিক পথপ্রাপ্ত করে। আর সেই সাথে, যখন বিষয়ের (খবর) উপর বিশ্বাস সম্পর্কিত বিষয় আসে, এটা সেই বিশ্বাস নয়, যা ঈমানকেও অন্তর্ভুক্ত করে।"* [৩৪]

فإن تنازعتم في شيء فردوه إلى الله و الرسول إن كنتم تؤمنون با لله واليوم الآخر ذلك خير و أحسن تأويلا

***"তারপর যদি তোমরা কোন বিষয়ে মতভেদ কর, তবে তা প্রত্যর্পণ কর আল্লাহ্‌র প্রতি ও রসূলের প্রতি, যদি তোমরা ঈমান এনে থাক আল্লাহ্‌র প্রতি এবং আখিরাতের প্রতি। আর এটাই উত্তম এবং পরিণামে কল্যাণকর।"-সূরা আন্‌-নিসাঃ ৫৯***

আল 'আল্লামাহ্‌ ইব্‌ন কাসীর رحمه الله এই আয়াতের তাফসীর-এ বলেছেন,

*"আর এটা হল আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালার পক্ষ থেকে আদেশ যে, এমন সবকিছু যা নিয়ে আমাদের মধ্যে ঝগড়া/মতভেদ হয়, তা আমাদের ফিরিয়ে নেওয়া উচিত প্রকৃত বিষয় বুঝার জন্য এবং এটা দ্বীনের মূল বা শাখা-প্রশাখা, সবকিছুর জন্য প্রযোজ্য। এটা অবশ্যই আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা, তার কিতাব এবং সুন্নাহ্‌-এর দিকে*

---

[৩৩] আল-ঈমান আল-আওসাত, পৃষ্ঠাঃ ১৮০-১৮১

[৩৪] কিতাব উস-সলাহ্‌, ভলিউমঃ ০৯, পৃষ্ঠাঃ ২০

***ক. আল্লাহ্ সুবহানাহু তা'য়ালার আইনকে প্রতিস্থাপিত (ইস্তিব্দাল) করা, মানবরচিত আইন দ্বারা।*** *এই ক্ষেত্রে একজন প্রকৃতপক্ষে একটি নতুন আইন প্রণয়ন করে এবং এটিকে শারী'য়াহ-এর উপর আরোপ করে অথবা সে তার নিজস্ব বাতিল শারী'য়াহ তৈরী করে। এর উদাহরণ নিম্নে বলা হয়েছে,*

أم لهم شركآء شرعوا لهم من الدين ما لم يأذن به الله و لو لا كلمة الفصل لقضى بينهم و إن الظالمين لهم عذاب اليم

***'অথবা তাদের কি এমন কতক শরীক আছে, যারা তাদের জন্য এমন এক দ্বীনের প্রণয়ন করেছে যার অনুমতি আল্লাহ্ দেন নি? আর যদি ফয়সালার বাণী না থাকত, তবে তো তাদের ব্যাপারে মীমাংসা হয়ে যেত। নিশ্চয়ই যলিমদের জন্য রয়েছে যন্ত্রণাদায়ক আযাব।'-সূরা আশ্-শূরাঃ ২১***

*তাছাড়াও, আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা তাদেরকে জিজ্ঞেস করেছেন, যারা আইনপ্রণয়ন করতে চায়, অথবা এমনকি আইনপ্রণেতার দিকে ধাবিত হয়,*

أفحكم الجاهلية يبغون و من أحسن الله حكماً لقوم يوقنون

***'তবে কি তারা জাহিলিয়্যাহ্-এর বিধান কামনা করে? কে উত্তম আল্লাহ্র চাইতে বিধান প্রদানে দৃঢ় বিশ্বাসী লোকদের জন্য?'-সূরা আল-মাইদাহঃ ৫০***

***খ. আনুষ্ঠানিকভাবে আল্লাহ্ সুবহানাহু তা'য়ালার আইন পরিত্যাগ না করে, তা অস্বীকার করা।*** *এটি সেই ব্যক্তির কথার ন্যায় সমান ওজনদার যে বলে, 'এই নির্দিষ্ট আইনটি বর্তমান সময়ের সাথে মানানসই নয়, কিন্তু ওই অন্যান্য আইনগুলো এখনও সন্তোষজনক।' মূলত, এটি হল একটি আইনকে অস্বীকার করা, আবার অন্য একটিকে স্বীকার করা।*

أ فتؤمنون ببعض الكتاب و تكفرون ببعض فما جزاء من يفعل ذلك منكم إلا خزى في الحياة الدنيا و يوم القيامة يردون إلى أشد العذاب و ما الله بغافل عما تعملون أولئك الذين اشتروا الحياة الدنيا بالآخرة فلا يخفف عنهم العذاب و لا هم ينصرون

***'তবে কি তোমরা কিতাবের কিছু অংশকে বিশ্বাস কর এবং কিছু অংশকে অস্বীকার/প্রত্যাখ্যান কর? তোমাদের মধ্যে যারা এরূপ করে, পার্থিব জীবনে তাদের অসম্মান/দুর্গতি ছাড়া কোন পথ নেই, এবং ক্বিয়ামাতের দিন তাদের কঠোরতর শাস্তির দিকে নিক্ষেপ করা হবে। তোমরা যা কর, আল্লাহ্ সে***

---

মৃত্যুর পর মুফ্তির পদের জন্য তাকেই সবচাইতে জ্ঞানী বলে বিবেচনা করা হয়েছিল, কিন্তু তাকে খারিজ করা হয়েছিল এবং সড়িয়ে দেওয়া হয়েছিল। তার এই নির্দিষ্ট উক্তিসমূহ এবং একই ধরনের ঘোষণাসমূহ মুহাম্মাদ ইব্ন 'আব্দুল ওয়াহ্হাব-এর তাফসীর সূরাত উল-ফাতিহাহ্-এর সূচনায় (পৃষ্ঠাঃ ০১-০৫) পাওয়া যায়, আর সেই সাথে মুহাম্মাদ নাসিব আর-রিফা'ঈ-এর বাব উল-কুফ্র এবং বাব উয্-যুনুব-এর তাফসীর কিতাবে পাওয়া যায়, যা সিরিয়া, লেবানন এবং অন্যান্য জায়গাসমূহে বিতরণ করা হয়েছিল।

*সম্পর্কে গাফিল/বে-খবর নন। এরাই আখিরাতের বিনিময়ে পার্থিব জীবন ক্রয় করেছে; সুতরাং তাদের শাস্তি লাঘব করা হবে না এবং তারা সাহায্য প্রাপ্তও হবে না।'-সূরা আল-বাক্বারাহঃ ৮৫-৮৬*

***গ. আল্লাহ্‌র আইনকে অস্বীকার করা এবং আনুষ্ঠানিকভাবে তা পরিত্যাগ করা।*** *এটা হয়, যখন কেউ আল্লাহ্ সুবহানাহু তা'য়ালার আইনকে অস্বীকার করে এবং আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা যা নাযিল করেছেন তা দিয়ে বিচার করতে সবসময় ব্যর্থ হয়।*

*এই ৩য় ধরনের ইসতিবদাল সেসকল আয়াতে বলা হয়েছে, যে সকল আয়াতে আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা বলেছেন,*

و من لم يحكم بما أنزل الله فألئك هم الكافرون

***'আর যারা আল্লাহ্ যা নাযিল করেছেন, তদানুযায়ী বিচার করে না, তারাই কাফির (অবিশ্বাসী)।'- সূরা আল-মাইদাহঃ ৪৪***

و من لم يحكم بما أنزل الله فألئك هم الظالمون

***'আর যারা আল্লাহ্ যা নাযিল করেছেন, তদানুযায়ী বিচার করে না, তারাই যলিম (অত্যাচারী)।'- সূরা আল-মাইদাহঃ ৪৫***

و من لم يحكم بما أنزل الله فألئك هم الفاسقون

***'আর যারা আল্লাহ্ যা নাযিল করেছেন, তদানুযায়ী বিচার করে না, তারাই ফাসিক্ব (বিদ্রোহী পাপী)।'-সূরা আল-মাইদাহঃ ৪৭"***

আল 'আল্লামাহ্ শাইখ হাফিয ইব্‌ন আহ্‌মাদ ইব্‌ন 'আলী আল-হাকামী رحمه الله [১৭২] এই বিদ'আহ্ যা কুফ্‌র, সেটি সম্পর্কে নিম্নোক্ত মন্তব্য করেছেন,

*"যে কেউ 'উলামাগণ-এর ইজমা' বাতিল ঘোষণা করে, ফার্‌দ অস্বীকার করার মাধ্যমে, বা এমন কিছু চাপিয়ে দেয় যা আল্লাহ্ চাপিয়ে দেন নি, অথবা হালালকে হারাম বা হারামকে হালাল করে, এর মধ্যে কতক লোক উদ্দেশ্য প্রণোদিতভাবে ইসলামকে ধ্বংস করছে। এই ধরনের লোকেরা কুফ্‌ফার, কোন সন্দেহ ছাড়া। এ ধরনের লোকেরা প্রকৃতপক্ষে এই দ্বীনের অন্তর্ভুক্ত নয়। তারা ইসলামের সবচাইতে বড় শত্রু। কিছু অজ্ঞ মানুষকে প্রতারিত করা*

---

[১৭২] হিজরী ১৩৪২-১৩৭৭/১৯২৪-১৯৫৮ খ্রীষ্টাব্দ। শাইখ আল হাকামি 'মা'আরিজ উল-ক্ববূল'-এর লেখক। যারা সত্য কথা বলেছিলেন এবং উম্মাহ্-এর জন্য সম্পদের ভান্ডার রেখে গিয়েছেন, তিনি তাদের মধ্যে অন্যতম পরিচিত। আল্লাহ্ যেন এই হাক্বপন্থী 'আলিমকে পুরস্কৃত করেন।

*হয়েছে, কিন্তু তাদেরকে (যারা একটি ফারদ অস্বীকার করেছে) কুফ্ফার বলা যাবে, যখন তাদের বিরুদ্ধে দলীল প্রতিষ্ঠা করা হয়ে যায়।"* [১৭৩] [১৭৪]

শহীদ শাইখ সায়্যিদ ক্বুত্ব رحمه الله [১৭৫] আমাদের কাছে ব্যাখ্যা করেছেন,

*"আল্লাহ্র কাছে অন্যতম প্রিয় বস্তু হল **হাকিমিয়্যাহ্।** যে কেউ কিছু লোকের একটি গোষ্ঠীর জন্য আইন প্রণয়ন করে, সে ইলাহ হিসেবে আল্লাহ্র অবস্থান গ্রহণ করেছে, যার অনুসরণ ও আনুগত্য করা হবে। আর সে আল্লাহ্র পবিত্র নামসমূহ তার নিজস্ব উদ্দেশ্যসমূহ সাধনের জন্য ব্যবহার করছে। তারা তার দাস, আল্লাহ্ সুবহানাহু তা'য়ালার দাস নয়। তারা তার দ্বীনে রয়েছে, আল্লাহ্ সুবহানাহু তা'য়ালার দ্বীনে নয়। এই বিষয়টি আমার প্রিয় ভাইয়েরা, এটি সবচাইতে ভয়ংকর ও সবকিছুর চাইতে বিশাল, যখন 'আক্বীদাহ্-এর বিষয় আসে। এটি একটি উলূহিয়্যাহ্ (আল্লাহ্র ইলাহ হওয়া) এবং 'উবূদিয়্যাহ (আল্লাহ্র জন্য দাসত্ব নির্ধারন করা) সম্পর্কিত বিষয়। এটি জাহিলী ও ইসলাম এর ব্যাপারে একটি কুফ্র ও ঈমান সম্পর্কিত বিষয়। জাহিলিয়্যাহ্ কোন নির্দিষ্ট সময়সীমা নয়, বরং একটি অবস্থা। যে কোন জাহিলিয়্যাহ্-এর সময়কাল পরিবেশের উপর নির্ভরশীল।"* [১৭৬]

আমরা আরোও বিবেচনা করব একজন শারী'য়াহ ও আল্লাহ্র রাস্তায় আহবানকারী ও উৎসাহদানকারীর কথা। আসুন শাইখ-এর কথাগুলোর উপর গভীরভাবে চিন্তা করি, যিনি আল-আযহার-এর প্রাক্তন তাফসীর শিক্ষক, আল 'আল্লামাহ্ শাইখ 'উমার 'আব্দুর্-রহ্মান আল-মাস্রী (হাফিঃ)[১৭৭],

---

[১৭৩] মা'আরিজ উল-ক্ববূল বাব-আল-বিদ'আহ্ মুকাফ্ফিরাহ, ভলিউমঃ ০৩, পৃষ্ঠাঃ ১২২৮

[১৭৪] কেন তাদের অনুসারীগণ, যারা নিজেদের সালাফী বলে, এই বিদ'আহ্-এর বিরুদ্ধে যুদ্ধ করে না এবং অন্যদের বিদ'ঈ বলে? আল-হাকামি কি তাদের একজন মহান 'আলিম নন? এর বিপরীতে, যে কেউ এই ইমামের অনুসরণ করে এবং এই বিদ'আহ্-এর বিরুদ্ধে যুদ্ধ করে, তারা তাদেরই বিদ'ঈ বলে!

[১৭৫] সায়্যিদ ক্বুত্ব رحمه الله-কে তার শারী'য়াহ প্রয়োগ করার আগ্রাসী ও কঠোর প্রচেষ্টার জন্য শেষ পর্যন্ত ১৯৬৫ সালে মিশরের জামাল 'আব্দুন্-নাসির-এর শাসনব্যবস্থা খুন করে। তার পিছনে রেখে যাওয়া কার্যাবলি এবং অত্যাচারের মুখে তার বিনয়ী ও সাহসী উদাহরণ আজও তাওহীদের যুদ্ধে এক জীবন্ত ঘোষণা।

[১৭৬] ফী যিলাল ইল-ক্বুরআন

[১৭৭] এই নির্দিষ্ট বক্তব্যটি কোর্ট-এ করা হয়েছিল, যখন শাইখ (জন্ম ১৯৩৮ খ্রিষ্টাব্দ)-কে গ্রেফতার করা হয় এবং বিচারের জন্য মিশরের মিলিটারী কোর্ট-এর মুখোমুখি করা হয়, তার পর। তার জীবন হারানোর অদম্য সম্ভাবনা থাকা সত্ত্বেও তিনি বিচারক ও অন্য সকলে যারা ছিল তাদেরকে সত্য কথা বলেছিলেন। এই স্মরণীয় ঘটনার আগে ও পরে, তিনি দক্ষিন মিশরে বহু বছর জেল-এ কাটিয়েছেন, অবশেষে তার মুক্তির পূর্বে, মিশর থেকে পলায়ন, এবং পরবর্তীতে আমেরিকাতে ১৯৯৪ সালে গ্রেফতার। তাকে ইন্টারন্যাশনাল টেরোরিজম ও ইউএস ল্যান্ডমার্ক ধ্বংসের (সর্বমোট ১৪টি) মিথ্যা অভিযোগে জেলবন্দী করা হয়। তার লিখিত ১০ টিরও বেশী কাজ রয়েছে এবং সবচাইতে বেশী পরিচিত তার তাফসীর আয়াত উল-হাকিমিয়্যাহ, তাফসীর সূরাত উত্-তাওবাহ্ (৪০০০ পৃষ্ঠা) এবং সূরাহ্ ইউসূফ, 'আনকাবূত ও মা'আরিজ-এর উপর তার অন্যান্য তাফসীরসমূহ। তাকে আজকের দিনের স্বল্প কয়েকজন আধুনিক মুফাস্সিরুনদের মাঝে অন্যতম একজন ধরা হয়।

*"মানবরচিত বিধান দিয়ে শাসন/বিচার করা, যা কাফির রাষ্ট্রসমূহ থেকে ধার নেওয়া হয়েছে মুসলিম ভূখন্ডসমূহে প্রয়োগ করার জন্য, বিশেষ করে এমন সব বিষয়ে, যা স্পষ্টভাবে ও বাহ্যত পরিষ্কারভাবে কিতাব ও সুন্নাহ্-এর শারী'য়াহ-এর বিরোধী, তা কোন সন্দেহ ব্যতীত কুফ্‌র এবং পথভ্রষ্টতা।*

*এই দলীল নিয়ে, আমরা বলছি যে, আল্লাহ্‌র আইন ব্যতীত অপর কিছু দিয়ে শাসন করা এবং আল্লাহ্‌র আইন ব্যতীত অপর কিছু দিয়ে বিচার করা, কুফ্‌র।*

*ও হে বিচারক! কোর্ট-এর প্রধান, আমি তোমাকে সত্য প্রদান করেছি এবং সত্য স্পষ্টত প্রতীয়মান। ফাজ্‌র (ভোর) এবং সুবাহ্ (সকাল) সকলের কাছে পরিষ্কার। তোমার অবশ্যই আল্লাহ্‌র আইন দিয়ে শাসন করতে হবে এবং আল্লাহ্‌র বিধি-বিধান প্রয়োগ করতে হবে। যদি তুমি তা না কর তবে তুমি কাফির, যলিম এবং ফাসিক্ব।"* [১৭৮]

'উমার 'আব্দুর্-রহ্‌মান[১৭৯], নাজাহ্ ইবরহীম[১৮০], 'ইসাম উদ্-দ্বীন আল-দারবালাহ্ এবং 'আসিম 'আব্দুল-মাজিদ[১৮১]-এই ভাইয়েরা এই যুগের মুসলিম ভূখন্ডের শাসকদের ব্যাপারে নিম্নোক্ত কথাগুলো বলেছিলেন,

---

[১৭৮] কালিমাত উল-হাক্ব, পৃষ্ঠাঃ ৬৪-৬৫

[১৭৯] এই শাইখ আল-আযহার-এ তাফসীর-এর শিক্ষক ছিলেন, এবং এমনকি এখন পর্যন্তও তিনি সম্মানিত হন। তার একটি অন্যতম স্মরণীয় কাজ হল, ৪০০০ পৃষ্ঠা সমৃদ্ধ সূরাহ আত্-তাওবাহ্-এর তাফসীর, যার ধারালো ও তীক্ষ্ণ জ্ঞানের তরবারী, তার শত্রুদেরকে আতংক ও ভয় দ্বারা বশীভূত করে ফেলছিল। তিনি আজকের দিনের সেই স্বল্পসংখ্যক মুফাস্সিরদের মধ্যে অন্যতম, যারা সর্বজনস্বীকৃত/অনুমোদনপ্রাপ্ত। কিছু মিথ্যা অভিযোগ/চার্জ এর অজুহাতে বর্তমানে তাকে ইউনাইটেড স্টেইট্স (আমেরিকা)-এর জেল এ বন্দী করে রাখা হয়েছে। আল্লাহ্ সুবহানাহু তা'আলা যেন তার মুক্তি সহজ করে দেন, যেন আমরা তার জ্ঞান থেকে পুনরায় উপকৃত হতে পারি-আমীন।

[১৮০] এই নির্দিষ্ট 'আলিমকে একের অধিকবার জেল-বন্দী করা হয়েছে। তিনি ভাই 'আব্দুস্-সালাম ফারাজ-এর পরিচিত, আর সেই সাথে আরোও অনেক একনিষ্ঠ ভাইদেরও পরিচিত, যারা জীবন দিয়ে প্রচেষ্টা চালাচ্ছেন। অপর দুই ভাইয়েরাও ইসলামিক জ্ঞানের ব্যাপারে সুদক্ষ, যারা বইটি লিখেছেন। তারা সকলেই আইনের আশ্রয় থেকে বহিষ্কৃত জামা'আতুল ইসলামিয়্যাহ্-এর সদস্য। বর্তমানে এই গোষ্ঠীর সদস্যদের জন্য একটি 'উইচ হান্ট' (ভিন্নমতাবলম্বী ব্যক্তিদের খুঁজে বের করা) চলছে, পূর্বে এবং পশ্চিমে, আর সেই সাথে এর 'মিলিটারী উইং' (সামরিক/জঙ্গী অংশ) জামা'আত উল-জিহাদ-কে আফগানিস্তানের পর্বতমালায় নির্বাসিত করা হয়েছে। এটা হল, যখন নেতৃত্বে থাকা কিছু লোক গভার্নমেন্ট-এর সাথে আলোচনা/পরামর্শ করা শুরু করল। যা আরোও দূষণ/দূর্নীতি এবং ব্যাপক খারাবীর দিকে ধাবিত করল। নেতৃত্বে থাকা যেসব সদস্য তরবারী নামিয়ে রেখেছে, তাদের ব্যতীত তখন এই গোষ্ঠীর সদস্যরা জিহাদ বহাল রাখল। শাইখ 'উমার 'আব্দুর্-রহ্‌মান, এই গোষ্ঠীর প্রধান, জেল থেকে জবাব দিলেন যে, তিনি এটিকে (গভার্নমেন্ট-এর সাথে আলোচনা/পরামর্শ এবং এরপর তরবারী নামিয়ে রাখা) সমর্থন করেন না, আর না এটি তার দা'ওয়াহ্ বা ইসলামের দা'ওয়াহ্।

[১৮১] এই 'আলিমগণ জেল-এ থেকে এই বইটি (আল-মিসহাক্ব আল ইসলামী আল 'আমালী-*In Pursuit of Allah's Pleasure*) লিখেছেন, মিশরের অত্যাচারী শাসনব্যবস্থার নির্যাতনে। তাদেরকে কেন এই বীভৎস ও কদাকার অত্যাচার/নিপীড়ন করা হল? এটা এ ব্যতীত আর কোন কারণে নয় যে, তারা শারী'য়াহ-এর দিকে আহবান করছিলেন এবং 'তাওহীদ আল-হাকিমিয়্যাহ্' পরিভাষাটিকে পুনরুদ্ধার/ফিরিয়ে আনতে চেষ্টা করছিলেন। বইটি ১৯৮৪ সালে তাদের 'শেয়ার্ড জেল সেল' (একটি সেল-এ কয়েকজন ভাগাভাগি করে থাকে)-এ থেকে লিখা হয় এবং পরবর্তীতে তা শাইতন শাসকদের মুখের উপর বজ্রপাতের ন্যায় আঘাত হানে।

*"আর আজকের শাসকেরা পূর্ব ও পশ্চিমের প্রতি তাদের আনুগত্য স্থাপন করেছে, যাদের উভয়েই কাফির। আর ভালোবাসার সম্পূর্ণাংশ দেওয়া হয়েছে ইহূদী ও খ্রীষ্টানদের। এবং খাঁটি শত্রুতাসমৃদ্ধ ঘৃণা, যুদ্ধকৌশল, ষড়যন্ত্র এবং প্রতারণা প্রয়োগ করা হচ্ছে ইসলাম ও এর মানুষের প্রতি। এবং তারা এই সময়ে আল্লাহ্‌র কিতাবের বিচার বিধান ত্যাগ করেছে। তারা পবিত্র আসমানী আইনকে প্রতিস্থাপন করেছে, আর এই সবকিছুর উপরে, তারা দাবী করে যে তারা মুসলিম। তাদের আরোও আছে পথভ্রষ্ট 'আলিম, যারা তাদের জন্য কাজ করে যাচ্ছে, তাদেরকে 'খলীফাহ্' এবং 'আল-হাকিম বি আমরিল্লাহ্' (আল্লাহ্‌র আদেশক্রমে আইনপ্রণয়ক বিচারক) শিরোনামা দিচ্ছে।*

*যুবক-দেরকে শাসকদের কাছে আনুগত্য স্থাপন করার আদেশ দেওয়া হয়েছে, তাদের কুফ্‌রের প্রতি সন্তুষ্টি প্রদর্শনের এবং তাদের নতুন দ্বীন সেকুলারিজম এর সংবিধান দ্বারা সৃষ্টির মাঝে বিচার করার আদেশ দেওয়া হয়েছে। তারা এর খবর তৈরী করে, তা চতুর্দিকে ছড়িয়ে দেয় এবং শিশুদের মনের মাঝে এটি প্রবেশ করিয়ে দেয়। এই নতুন দ্বীনের আহবান হল, মাসজিদ হল আল্লাহ্‌র, আর শাসকেরা আইনপ্রণেতা।"* [১৮২]

ভাইয়েরা অপর জায়গায় বলছিলেন,

*"আর আমরা বিচারক ও আইনপ্রণেতা হিসেবে আল্লাহ্‌ ছাড়া আর কারোও উপর সন্তুষ্ট নই, ঠিক যেমন আমরা রব হিসেবে আল্লাহ্‌ ছাড়া অন্য কারোও উপর সন্তুষ্ট নই। এভাবে, যিনিই সৃষ্টি করেন, তবে সমস্ত কর্তৃত্ব/আধিপত্য তারই, আর যিনিই মালিক, তবে তিনিই বিচার করেন, হারাম করেন, আদেশ করেন, পূর্বনির্ধারিত বিষয়াদি নির্ধারণ করেন, আইন প্রণয়ন করেন, আর তিনি সর্বাপেক্ষা জ্ঞানী, সকল বিষয়াদি সম্পর্কে সম্পূর্ন জ্ঞাত/ওয়াকেফহাল।*

*এভাবে যে কেউ-ই আল্লাহ্‌র পাশাপাশি আইন প্রণয়ন করে, এবং আল্লাহ্‌র শারী'য়াহ-কে অন্য কোন আইনের দ্বারা প্রতিস্থাপিত করে, তবে ইতিমধ্যেই সে আল্লাহ্‌র আইনে তার বিরোধিতা করেছে। সে নিজেকে আল্লাহ্‌র সাথে শরীক করেছে এবং নিজেকে আল্লাহ্‌র প্রতিদ্বন্দ্বী বানিয়েছে এবং সে ইসলামের পরিধি ত্যাগ করেছে। তাদের থেকে বেড়িয়ে আসা বাধ্যতামূলক এবং তারা আজকের দিনের শাসক, যারা মুরতাদ হয়ে গিয়েছে।"* [১৮৩]

এই যুগের হাদীস-এর 'আলিমদের ইমাম, মুফাস্‌সির, মুহাদ্দিস, আল 'আল্লামাহ্‌ শাইখ আহ্‌মাদ মুহাম্মাদ শাকির رحمه الله [১৮৪] নিম্নের এ সকল হতবুদ্ধিকর পয়েন্টসমূহ বর্ণনা করেছেন,

---

[১৮২] আল-মিসহাক্ক আল ইসলামী আল 'আমালী, পৃষ্ঠাঃ ২২, এই কাজটি ইংলীশ-এ ***"In Pursuit of Allah's Pleasure"*-নামে পরিচিত।**

[১৮৩] প্রাগুক্ত, পৃষ্ঠাঃ ২৬-২৭

[১৮৪] হাদীস ও তাফসীর-এর এই মহান 'আলিম, আহ্‌মাদ শাকির এই উম্মাহ্‌-এ বহুল পরিচিত এবং এই যুগের প্রথম ক্বদি যিনি সাহসী ও স্পষ্টবাদী উপায়ে মানবরচিত বিধান দ্বারা ইসলামিক আইনের প্রতিস্থাপনের মুখোমুখি হয়েছিলেন। এছাড়াও তিনি তার পিছনে অনেক কাজ রেখে গিয়েছেন, যার মধ্যে অন্যতম হল হুকম উল-জাহিলিয়্যাহ, 'উমদাত উত্‌-তাফসীর, এবং আস্‌-সামা' ওয়াত্‌-তা'আ ইত্যাদি। এটি সত্যিই আশার বাণী যে, সকল হাদীস-এর শাইখ বা 'আলিমই তার চেকবুক বৃদ্ধির উদ্দেশ্যে এই শয়তানি শাসনব্যবস্থা বা তার মালিকের পিছনে গিয়ে লুকান না। এই শাইখের মত অনেকে আসলেই উঠে দাঁড়াবেন (ইনশাআল্লাহ্‌)।

*"আর তারা, যাদের আইনপ্রণয়নের জন্য প্রচেষ্টা ইসলামিক বিধি-বিধান অনুসারে নয়, সে একজন মুজতাহিদ বা একজন মুসলিম হবে না, যদি সে একটি আইন প্রণয়ন করতে চায়।*

*আমরা অনেক মানুষকে দেখতে পাই, যাদেরকে মুসলিম হিসেবে আইনসমূহ প্রণয়নের বা বিচারকার্যের বা ব্যাখ্যা করার বা রক্ষা করার দায়িত্ব দেওয়া হয়, কারণ তারা সলাহ্ আদায় করছে, সিয়াম পালন করছে, যাকাহ্ দিচ্ছে এবং হাজ্জ পালন করছে। তুমি তাদের 'ইবাদাহ্-এর বিরুদ্ধে/ ব্যাপারে কিছুই বলতে পারো না। কিন্তু, যখন তুমি তাদেরকে তাদের কর্মক্ষেত্রে দেখেছ, এসকল আইনসমূহ তাদের ক্বলব-এর অনেক গহীনে গিয়ে প্রবেশ করেছে, যেমন শাইতন তাদের রক্তে।*

*তারা এ সকল আইনসমূহের প্রয়োগ ও প্রতিরক্ষার ব্যাপারে খুবই আগ্রহী। তারা এই সময়ে ইসলামের ব্যাপারে এবং আইনপ্রণয়নের ব্যাপারে যেকোন কিছুই ভুলে যায়, এ ব্যতীত যে, তাদের মধ্যে কতক নিজেদের সাথেই চালাকি করে যে, তারা বলে, আমাদের আইনপ্রণয়নের জন্য ফিক্বহ ব্যবহার করতে হবে। তারা যখন আইনপ্রণয়নের ক্ষেত্রে আসে, তখন তারা অনুভব করে যে, ইসলামে আইনপ্রণয়নের ব্যাপারে কোন বাধ্যবাধকতা নেই এবং তারা এসকল জাহিলী আইনসমূহের ব্যাপারে খুবই কঠোর ও কড়া হয়ে থাকে।*

*নতুন আইনপ্রণয়নের গন্তব্য জাহান্নাম! আমি এটা আগেও বলেছি এবং সবসময় বলতে থাকব যে, ৩ প্রকারের মানুষ রয়েছেঃ*

***১। আইনপ্রণেতা***

***২। বিচারকমন্ডল***

***৩। সমর্থক/রক্ষক***

*কিছু কিছু ক্ষেত্রে তাদের জন্য একই হুকম (আইন) প্রযোজ্য এবং তাদের গন্তব্যও (জাহান্নাম) একই। যারা আইনপ্রণয়ন করে, সে নিশ্চিতভাবে আইনসমূহ তৈরী করে এবং সে বিশ্বাস করে যে সেগুলো সঠিক, এবং বিশ্বাস করে যে, সে যা করছে তা সঠিক। যারা আইনপ্রণয়ন করছে, তারা কুফ্ফার, যদিও তারা সলাহ্ আদায় করে বা সিয়াম পালন করে।*

*বিচারকের ক্ষেত্রে, তার পরিস্থিতির অনুসন্ধান করার প্রয়োজন রয়েছে। তার ওজর থাকতে পারে, যদি আইনটি ইসলামিক আইনের সাথে মিলে যায়। তুমি যদি সতর্কভাবে তাকাও, এই ওজর/কৈফিয়ত-টি দাঁড়াতে পারে না। যদি সে তা দিয়ে শাসন করে যা ইসলামের বিরোধী, তবে সে নিশ্চিতভাবে এই হাদীসটির একজন,*

*'যে কেউ মানুষকে হারাম কাজ করতে আদেশ করে, আমরা তার আনুগত্য করব না।'*

*এই বিচারকের জন্য, আইনপ্রণেতার কথা শোনা ও আনুগত্য করা, অথবা তাদের রক্ষা করা যারা আল্লাহ্র আইন ব্যতীত অপর কিছু দিয়ে বিচার করে, অথবা এমন বিষয় যা ইসলামিক শারী'য়াহ-এর বিরোধী, যদি সে তা শুনে এবং আনুগত্য করে, তবে তার সেই একই পাপ ও শাস্তি হবে, যা সেসকল লোকের হবে যারা তাকে আদেশ দিয়েছিল, সে ঠিক তাদের মতই হবে।*

*যে সকল লোকেরা আজ আইন (বাতিল শারী'য়াহ) তৈরী করে, তারা আইনের (শারী'য়াহ-এর) ক্ষেত্রে নব্য আবিষ্কার করেছে। যদি দুইটি আইন থাকে যা পরস্পর বিরোধী, যার মাঝে একটি ইসলামিক, তবে কোর্ট-এর সেই আইনটি (বাতিল শারী'য়াহ থেকে) আইনপ্রণেতার কাছে প্রয়োগ করতে হবে, স্বাভাবিকটি (ইসলামিক আইন) নয়।"* [১৮৫]

শাইখ তার অপর একটি কাজে এই পয়েন্টটি আরোও বিস্তৃত করেছেন,

*"তবে কি এটা আল্লাহ্‌র শারী'য়াহ-এ হালাল যে, সে মুসলিমদের ভূখন্ডে মুসলিমদের বিচার করে মুশরিক, নাস্তিক ইউরোপ-এর আইন দ্বারা? অন্যদিকে এই প্রণীত আইনসমূহ এসেছে মিথ্যা ও বাতিল মতবাদ থেকে। তারা এর পরিবর্তন করেছে এবং প্রতিস্থাপন করেছে তাদের খেয়াল অনুসারে।*

*না, এর আবিষ্কারক শারী'য়াহ বা এর লঙ্ঘন সম্পর্কে নির্বিকার বা তা থেকে বহুদূরে। আমরা যতদূর জানি, এটা মুসলিমদেরকে তাদের সময়ে আক্রান্ত করে নি, শুধু সেই সময় ব্যতীত, তাতারদের সময়। আর এটা ছিল একটা খারাপ সময়, বিশাল অত্যাচার ও অন্ধকারাচ্ছন্ন সময়।*

*এভাবে এই স্পষ্ট আবিষ্কৃত আইনসমূহ, যা সূর্যের ন্যায় উজ্জ্বল, এটা পরিষ্কার কুফ্‌র, এতে কোন সন্দেহ নেই। যে ব্যক্তি ইসলামের সাথে সম্বন্ধযুক্ত হয়েছে এখানে তার কোন ওজর নেই, তা যে কেউ-ই হোক না কেন, যদি সে এর উপর কাজ করে, আনুগত্য করে বা প্রতিষ্ঠিত করে।"* [১৮৬]

আল 'আল্লামাহ্‌ আল-হাফিয শাইখ মুহাম্মাদ তাক্বি উদ্‌-দ্বীন আল হিলালী رحمه الله [১৮৭] তাওহীদ রুবূবিয়্যাহ্‌, উলূহিয়্যাহ্‌ এবং আসমা ওয়াস্‌-সিফাত-এর উল্লেখ করার পর, ৪র্থ তাওহীদ সম্পর্কে নিম্নোক্ত মন্তব্য করেছেন,

---

[১৮৫] আস্‌-সামা' ওয়াত্‌-তা'আ, পৃষ্ঠাঃ ১৬-১৯

[১৮৬] হুকম উল-জাহিলিয়্যাহ্‌

[১৮৭] হিজরী ১৩১৫-১৪০৯ সন/১৮৯৭-১৯৮৮/৯ খ্রীষ্টাব্দ। এই মহান 'আলিম ইল্‌ম-এর ছাত্রগণ ও মানুষগণ-এর কাছে বহুল পরিচিত। তিনি মরক্কো-এ একটি খুবই দীনী পরিবারে জন্মগ্রহন করেছিলেন এবং তিনি সরাসরি নবী ﷺ-এর বংশধর, 'আলী Ê -এর বংশধারা দিয়ে তার পুত্র হুসাইন Ê -এর মাধ্যমে। যখন তিনি ৯ বছরের ছিলেন তখন তিনি ক্বুরআন হিফ্‌য করেছিলেন এবং মালিকী ফিক্বহ-এর প্রারম্ভিক জ্ঞানের শিক্ষা শুরু করেন। যাহোক, তিনি বয়ঃপ্রাপ্ত হবার পর তাকে শিক্ষার উদ্দেশ্যে বিভিন্ন জায়গায় পাঠানো হয়েছিল, যার মধ্যে একটি হল 'আরব উপদ্বীপসমূহ। শাইখ আল হিলালী উচ্চশিক্ষা লাভ করেছিলেন এবং সেখান থেকে তিনি প্রাপ্তবয়স্ক অবস্থায় মানুষকে ইসলামের দিকে আহবানের উদ্দেশ্যে পশ্চিমে গিয়েছিলেন।

পরবর্তীতে তিনি বিমানপথে জার্মানীতে যান, জার্মান ও ইংলিশ-এর উপর শিক্ষা গ্রহন করেন, আর সেইসাথে তিনি মেডিকেল ডিপার্টমেন্ট-থেকে বক্ষব্যাধির উপর ডক্টোরেট করেন। এমনকি এই সময়েও তিনি মানুষকে ইসলামের দিকে আহবান করছিলেন। যখন হিট্‌লার ক্ষমতায় আসলো, তখন তাকে জার্মানী থেকে পলায়ন করে মাদীনাহ্‌-এ ফিরে আসতে হল। সেখানে তিনি অনেকজন মহান 'উলামাগণ-এর সাথে পরিচিত হন, শাইখ মুহাম্মাদ ইব্‌ন ইবরহীম رحمه الله থেকে শুরু করে শানক্বিতি رحمه الله পর্যন্ত। সময়ের সাথে সাথে তিনি বেশ কয়েকজন মহান ব্যক্তিত্বের সাথে পরিচিত হন, যেমনঃ শাইখ উল হাদীস মুহাম্মাদ আল আমিন আল-মাস্‌রী, যিনি বর্তমানে মিশরের জেল-এ আছেন, আর সেই সাথে তার বোন 'আরব উপদ্বীপসমূহে যৌন হামলার শিকার।

*"আল্লাহ্‌র রসূল ﷺ-কে অনুসরণের ক্ষেত্রে একত্ব, তাওহীদ আল-ইত্তিবা'আ আর এটি 'আমি সাক্ষ্য দিচ্ছি যে, মুহাম্মাদ আল্লাহ্‌র রসূল'-এর অর্থের মধ্যে পড়ে, এবং এর মানে হল আল্লাহ্‌র কিতাব আল-ক্বুরআন-এর পরে অনুসরণীয় হবার অধিকার কারোও নেই, রসূলুল্লাহ ﷺ ব্যতীত।"*

শাইখ অপর জায়গায় তাওহীদ আল-ইত্তিবা'আ-এর অর্থ কি সে সম্পর্কে বলেছেন,

*"তোমার ক্বল্‌ব দিয়ে একটি স্বীকারোক্তি যে তোমার বলতে হবে, 'হে আল্লাহ্‌! আমি সাক্ষ্য দিচ্ছি যে, মুহাম্মাদ ﷺ আপনার রসূল।' এর মানে হল আল্লাহ্‌র পরে অনুসরণীয় হবার যোগ্য কেউ নেই নবী মুহাম্মাদ ﷺ ব্যতীত, যেহেতু তিনি তাঁর সর্বশেষ রসূল। আর মুহাম্মাদ ﷺ ব্যতীত অপরদের ক্ষেত্রে, তাদের উক্তিসমূহ আল্লাহ্‌র কিতাব বা রসূল ﷺ-এর সুন্নাহ্‌-এর অনুসারে গ্রহণ বা বর্জন করা হবে। সুতরাং, যে কেউ এর স্বীকারোক্তি করেছে, সে ডাকাতি, খুন, চুরি, অবৈধ যৌনমিলন, শূকরের গোশ্‌ত খাওয়া, মাদক পানীয় পান, অন্যায়ভাবে এতিমের সম্পত্তি থেকে সুবিধা গ্রহণ, ব্যবসা-বানিজ্যে ঠকানো, ঘুষ ও অবৈধ উপায়ে অর্থ উপার্জন ইত্যাদি পাপকর্ম করবে না, অন্যথায় তার দেহের অঙ্গ-প্রতঙ্গসমূহ তার বিরুদ্ধে সাক্ষী দিবে যে, সে তার কথার ব্যাপারে একজন মিথ্যাবাদী ছিল, যা সে আল্লাহ্‌র কাছে প্রতিজ্ঞা করেছিল।"* [১৮৮]

---

আল হিলালী আল-ক্বুরআন-এর অনুবাদ ও তাফসীর করার, আর সেই সাথে সাহীহ্‌ আল-বুখারী-এর অনুবাদ করার সিদ্ধান্ত নিলেন, যখন তিনি একটি স্বপ্ন দেখলেন যেখানে তিনি বলেছেন যে, রসূল ﷺ তাকে আদেশ করেছেন মানুষের কাছে জ্ঞান ছড়িয়ে দিতে। এরপর তিনি আরোও কয়েকজন 'আলিম নিয়ে অনুবাদের জন্য কঠোর প্রচেষ্টা করলেন। যার ফলাফল দাঁড়ালো একটি ৯ ভলিউমের তাফসীর ক্বুরআন আল-কারীম, যা ইংলিশ, 'আরবী ও জার্মান ভাষায় করা হয়েছিল। এখানে তিনি ফিক্বহ থেকে শুরু করে তাওহীদ আল-হাকিমিয়্যাহ্‌ পর্যন্ত সবকিছু আলোচনা করেছেন, এবং শারী'য়াহ-এর দিকে আহবান করেছেন,এবং শি'আহ্‌, তার সময়কার শাসকগণ এবং আর অনেক খারাবীর বিরুদ্ধে প্রবল অভিযান চালিয়েছিলেন। যে সকল সালাফীরা তাওহীদের ৪র্থ বিষয় হিসেবে আল-হাকিমিয়্যাহ্‌ বা আল-ইত্তিবা'আ-কে বিদ'আহ্‌ বলে অস্বীকার করেন, তাদের তার ক্বুরআন, বুখারী বা আলু' লু' ওয়াল-মারজান-এর ইংলিশ ভার্সন পড়া উচিত না, যেহেতু এসবকিছুই আল-হিলালী-এর দ্বারা অনুবাদ করা, যিনি তাওহীদ-এর এই বিষয়টিতে বিশ্বাস করতেন। তার জীবদ্দশায়, তিনি আলু' লু' ওয়ার-মারজান-এর ইংলিশ অনুবাদ করতে সক্ষম হয়েছিলেন, যা মূলত একটি হাদীসের বই বুখারী ও মুসলিমের সম্মতিক্রমে।

তিনি শি'আহ্‌-দের বিরুদ্ধেও প্রচুর বই লিখেছেন, যারা মরক্কোতে তাদের মিশনারি পাঠাচ্ছিল, আর কেউই কিছুই বলছিল না। তার ইসলামের প্রতি উৎসর্গপরায়নতা এতই ব্যাপক ছিও যে, তার উত্তর আমেরিকা ভ্রমনের ফলে সেখানে তা শীর্ষে পৌছায়, যা বর্তমানের অনেক 'আলিমদের চাইতে পৃথক, যারা আজ তাদের রক্ষিতাদের ভোগ নিয়ে এবং তাদের দাড়ি কামিয়ে ফেলা নিয়ে এত ব্যস্ত যে উম্মাহ্‌-কে নিয়ে তাদের চিন্তার সময় নেই। কিন্তু 'আলিমগণ ও অত্যাচারী শাসকগণ, তার দা'ওয়াহ্‌ কার্যাবলি বেশীদূর শয্য করতে পারেন নি। ১৯৮০-তে তার মরক্কোতে পৌছানোর খুব অল্প সময়ের মধ্যেই তাকে গ্রেফতার করা হয়। এরপর তাকে আরোও অসংখ্যবার গ্রেফতার করা হয় এবং অবশেষে ১৯৮৮/৯ সালে তিনি খাদ্য ও অন্যান্য কিছুর অভাবে জেল-এ মৃত্যুবরণ করেন। আল্লাহ্‌ সুবহানাহু তা'আলা তার উপর রহম করুন এবং তাকে অনুগ্রহ করুন, উম্মাহ্‌-এর প্রতি তার কাজের জন্য, বিশেষ করে ইংলিশ ও জার্মান ভাষী মানুষদের জন্য। তার নাম পবিত্র ক্বুরআন-এর অনুবাদে ব্যবহার করা হয়েছে, যাহোক, তার উক্তিসমূহ এড়িয়ে যাওয়া হয়েছে এবং নরম/সুমিষ্ট করা হয়েছে, যেন তিনি যেই হাকিমিয়্যাহ্‌-এর ব্যাপারে জোর দিয়েছেন, তা নরম ও শান্ত হয়ে যায়। অতি শীঘ্রই আমরা ইনশাআল্লাহ্‌, পবিত্র ক্বুরআন-এর কিছু সহায়িকা করব, যেন ইংলিশভাষী মুসলিমদের 'আক্বীদাহ্‌ রক্ষা হয়।

[১৮৮] তাফসীর আল-ক্বুরআন আল-কারীম, পৃষ্ঠাঃ ১৪-১৭

কুয়েতী শাইখ 'আব্দুর্-রয্যাক ইব্ন খলীফাহ্ আশ্-শায়িজি (হাফিঃ)[১৮৯] শাসন/বিচারের বিষয়টির ব্যাখ্যা দিয়েছেন,

*"আর ইতিমধ্যেই সেই তথাকথিত শিক্ষিত জনদের মধ্য থেকে দাবী চলে এসেছে যে, **তাওহীদ আল-হুকম (আল্লাহ্র বিচারকার্যের ক্ষেত্রে একত্ব)** তাওহীদের অন্তর্ভুক্ত নয় এবং আল্লাহ্ যা নাযিল করেছেন তা ব্যতীত বিচার করা শুধুমাত্র কুফ্‌র দুনা কুফ্‌র (একটি ছোট কুফ্‌র) । যাহোক, যারা মানুষের বিচারকার্যকে আল্লাহ্র বিচারকার্যের উপরে বা সমান মর্যাদা/প্রাধান্য দেয়, আর যারা পাপ করে, ব্যাখ্যা করে বা একটি ক্ষেত্র বিশেষে আল্লাহ্ ব্যতীত অপরকিছুর দিকে বিচারকার্য করে, এই দৃঢ়বিশ্বাস নিয়ে যে, আল্লাহ্র বিচারকার্যই সত্য, যার ব্যাপারে কোন বিরোধীতা থাকা উচিত নয়, তাদের মধ্যে বিশাল/ব্যাপক পার্থক্য রয়েছে।"*[১৯০]

আল 'আল্লামাহ্ শাইখ মুহাম্মাদ হামিদ আল-ফিক্বহী رحمه الله ব্যাখ্যা করেছেন,

*"যে কেউ ইউরোপিয়ান আইন থেকে শব্দগ্রহণ করে, রক্ত সম্পর্ক, যৌনসম্পর্ক ও সম্পত্তি সম্পর্কিত বিচারকার্যাবলি সে এর দ্বারাই করে, এবং সে এটাকে সে যা জানতো তার চেয়ে শ্রেষ্ঠত্ব দান করে, এবং আল্লাহ্র কিতাব ও রসূলের সুন্নাহ্ অপেক্ষা এটা তার কাছে পরিষ্কার, তবে নিঃসন্দেহে সে একটা কাফির, একটা মুরতাদ, যতক্ষণ না সে আল্লাহ্র নাযিলকৃত বিচারকার্যে ফিরে আসে। তার যে নামই হোক না কেন, এটা তার কোন কাজেই আসবে না, তার বাহ্যিক কোন 'আমালও তার কোন কাজে আসবে না, যেমনঃ সলাহ্, সিয়াম, হাজ্জ্ব ও অন্যান্য।"*[১৯১]

শহীদ[১৯২] শাইখ 'আব্দুল্লাহ্ 'আয্যাম رحمه الله তাদের কথা উল্লেখ করেছেন, যারা আল্লাহ্ সুবহানাহু তা'য়ালার আইনসমূহ ত্যাগ করে,

---

[১৮৯] এই ভাই সম্প্রতি নিজেকে কর্তৃপক্ষ/কর্তৃত্বের বিপদের মুখে ঠেলে দিয়েছেন, যখন তিনি মেকি/মিথ্যা সালাফিয়্যাহ্ থেকে পৃথক হয়ে গেলেন এবং মুসলিম বিশ্বে শারী'য়াহ প্রতিষ্ঠার দাবী জানালেন। এছাড়া, তিনি জোর দিয়েছিলেন যে, শারী'য়াহ সরাসরি তাওহীদের সাথে জড়িত এবং তিনি কুওয়াইত-এর সালাফী প্রতিষ্ঠানসমূহের বিরুদ্ধে এবং মুসলিমবিশ্বের অন্যান্যগুলোর বিরুদ্ধে একাই যুদ্ধে অবতীর্ন হন। তার বইসমূহ এবং পান্ডিত্য, আহ্‌ল উস্-সুন্নাহ্ দ্বারা সম্মানিত। তার সবচেয়ে জনপ্রিয় কাজ হল আল-খুতূত আল 'আরিদাহ্, যা যারা অত্যাচারী শাসকদের কাজে নিয়োজিত, তাদের প্রকৃত উদ্দেশ্যকে উন্মুক্ত করে। যদিও তিনি আমাদের একজন নবীন শাইখ, এটা সত্যিই আশার বাণী যে, কাপুরুষত্বের রোগ দ্বারা আজকের দিনে এই উম্মাহ্-এর সকল 'উলামাগণই আক্রান্ত নন।

[১৯০] আদওয়া' 'আলা ফিক্‌র ইদ্-দু'আত ইস্-সালাফিয়্যাহ্ ইল-জাদিদা, পৃষ্ঠাঃ ৪১

[১৯১] ফাত্হ উল-মাজীদ, শারহ্ কিতাব ইত্-তাওহীদ, পৃষ্ঠাঃ ৩৯৬

[১৯২] হিজরী ১৩৬০-১৪০৯ সন/১৯৪১-১৯৮৯ খ্রীষ্টাব্দ। ইনি একজন মহান শাফি'ঈ 'আলিম এবং আল্লহর রাস্তায় মুজাহিদ। তিনি দিমাস্ক ইউনিভার্সিটি থেকে শারী'য়াহ-এর উপর একটি ডিগ্রী লাভ করেন, আল-আযহার থেকে শারী'য়াহ-এর উপর মাস্টার্স ডিগ্রী লাভ করেন, উসূল উল-ফিক্হ-এর উপর আল-আযহার হতে একটি ডিগ্রী লাভ করেন এবং যখন মিশরে ছিলেন, সেখানে সায়্যিদ ক্কুত্ব رحمه الله-এর পরিবারের সাথে তার ভালো পরিচয় হয়। তিনি প্রথমে কিছুকাল ফিলিস্তিনের জিহাদের সাথে জড়িত ছিলেন, এবং এরপর কিছুসময় পর তিনি পাকিস্তানের দিকে যান, আফগান জিহাদ সম্পর্কে বিস্তারিত জানার জন্য। তার পাকিস্তানে অবস্থান করার পর, তিনি আফগানিস্তানে হিজ্‌রাহ্ করেন এবং তার সাহসীকতা ও জিহাদের মাধ্যমে আল্লাহ্ সুবহানাহু তা'আলার জন্য কাজ করার মাধ্যমে প্রসিদ্ধ লাভ করেন।

*“যে কেউ শারী‘য়াহ-এর দিকে বিচারকার্য নিয়ে যাওয়া পরিত্যাগ করে বা আল্লাহ্‌র প্রণীত আইনসমূহের উপর অপর কোন বিধানের প্রতি সন্তুষ্ট থাকে অথবা আল্লাহ্‌র প্রণীত আইনসমূহের মধ্যে তাদের কাঙ্খিত মানবরচিত আইনের শরীক করে এবং অপর একটি বিধানের দ্বারা নাযিলকৃত আইনের প্রতিস্থাপনের প্রতি সন্তুষ্ট থাকে, তবে সে ইতিমধ্যেই এই দ্বীন থেকে বেড়িয়ে গিয়েছে, ইসলামের পরিচ্ছদ তার ঘার থেকে নামিয়ে নেবার মাধ্যমে। এভাবে তার নিজের প্রতি সন্তুষ্ট থাকা উচিত যে সে দ্বীন ত্যাগ করেছে সম্পূর্ন কাফির হিসেবে।”*

এই শাইখ অপর জায়গায় বিস্তারিত বলেছেন,

*“নেপোলিয়ন-এর আইন বা অপর কোন আইনকে প্রতিষ্ঠিত করা হয়েছিল আল্লাহ্‌র দ্বীনের জায়গায়, এবং রাজনীতি, ‘ইয্যাত, সম্পত্তি ও রক্তসম্পর্কের বিষয়াদিতে এই প্রণীত আইনসমূহ সুস্পষ্ট ও পরিষ্কার করে দেওয়া হয়েছে। আর এটি কুফ্‌র ব্যতীত অপর কোন ব্যাখ্যা বহন করে না।”* [১৯৩]

শাইখ ‘আব্দুর-রয্‌যাক ইব্‌ন খলীফাহ্‌ আশ-শায়িজি (হাফিঃ) আমাদের এই বিষয়টির উল্লেখ করেছেন,

*“আর এটি (তাওহীদ আল-হাকিমিয়্যাহ্‌) দ্বীনের মধ্যে কোন বিদ‘আহ্‌ নয়, ঈমান বা তাওহীদ। বরং, এটি তাওহীদের স্তম্ভসমূহের মধ্যে একটি, আর সেটি হল আল্লাহ্‌কে তার হাকিমিয়্যাহ্‌-এ এক করে নেওয়া এবং আল্লাহ্‌ ও তার রসূলের বিধানকে এবং আল্লাহ্‌ ও তার রসূলের আনুগত্যকে অন্য যে কারোও বিধি-বিধানের উপর প্রাধান্য/অগ্রাধিকার দেওয়া।*

*আর এতে বিশ্বাস করা ঈমানের অংশ যে, আইন প্রণয়নের অধিকার একমাত্র আল্লাহ্‌র এবং যে কেউ জীবনের যে কোন বিষয়াদির ব্যাপারে আল্লাহ্‌র ব্যতীত অপর আইনসমূহ গ্রহণ করার সুযোগ নিয়ে সন্তুষ্ট, তবে সে একটা কাফির, ঠিক যেমন আল্লাহ্‌ বলেছেন,*

ألم تر الذين يزعمون أنهم أمنوا بما أنزل إليك و ما أنزل من قبلك يريدون أن يتحاكموا إلى الطاغوت و قد أمروا أن يكفروا به

---

তার আফগানিস্তানের সময়কালে তিনি অন্যান্যদেরকে এই জিহাদে অংশগ্রহন করার জন্য আহবান করেন, আর যারা তার জিহাদের আহবানে সাড়া দিয়েছিল, তারা অত্যাচারের বিরুদ্ধে সাহায্য করতে এসেছিল। যারা আল্লাহ্‌র সন্তুষ্টির সন্ধানে আফগান জিহাদে এসেছিলেন এর মধ্যে রয়েছে শাইখ ‘উমার ‘আব্দুর-রহ্‌মান এবং তার সমগ্র জামা‘আহ, বহিরাগত আরোও অনেক ’আলিমগণ এবং আরোও এক যুবক, যে পরবর্তীতে আবূ হামযা হিসেবে পরিচিত হয়। এই সকল মানুষেরা সরাসরি শাইখ-এর কাজ ও প্রচেষ্টার দ্বারা প্রভাবিত হয়েছিলেন। তার সকল পান্ডিত্যপূর্ণ অর্জন এবং যুদ্ধময়দানে কাজের শেষে তাকে শাহীদ করা হয়, যখন ১৯৮৯-এর ২৪ নভেম্বরে মোসাদ তার গাড়িতে লাগানো বোমা রিমোট কন্ট্রোল-এর সাহায্যে বিস্ফোরিত করে, যখন তিনি পাকিস্তানের পেশোয়ারে শুক্রবারের জুমু‘আহ্‌-এর উদ্দেশ্যে গাড়ি চালিয়ে মাস্‌জিদে যাচ্ছিলেন, এতে যারা মারা যান তারা হলেন শাইখ এবং তার দুই পুত্র, ইবরহীম ও মুহাম্মাদ। এই মহান ব্যক্তির স্মৃতি একটি মডেল ও পথনির্দেশনা হয়ে রয়েছে তাদের জন্য যারা আল্লাহ্‌ সুবহানাহু তা‘আলার আহবান অনুসরণ করতে চায় এবং তার জন্য আত্মত্যাগ ও কাজ করতে আগ্রহী।

[১৯৩] আল ‘আক্কীদাহ্‌ ওয়া আসারিহা ফী বানা’ আল-জাইলী শাইখ ‘আব্দুল্লাহ ‘আয্‌যাম, পৃষ্ঠাঃ ১১৬ ও ১৩৫

*'আপনি কি তাদের দেখেননি যারা দাবি করে যে, আপনার প্রতি যা নাযিল হয়েছে এবং আপনার পূর্বে যা নাযিল হয়েছে, তাতে তারা বিশ্বাসী? অথচ তারা বিচারপ্রার্থী হতে চায় ত্বগুত-এর কাছে, যদিও তাদের বলা হয়েছে তা প্রত্যাখ্যান/অস্বীকার করতে।'-সূরা আন্-নিসাঃ ৬০*

فلا و ربك لا يؤمنون حتى يحكموك فيما شجر بينهم ثم لا يجدوا في أنفسهم حرجاً مما قضيت و يسلموا تسليماً

*'তবে না; আপনার রবের কসম! তাদের কোন ঈমান থাকবে না, যতক্ষণ পর্যন্ত না তারা আপনার উপর বিচারের ভার অর্পণ করে সেসব বিবাদ-বিসম্বাদের ব্যাপারে যা তাদের মধ্যে সংঘটিত হয়, তারপর তারা নিজেদের মনে কোনরূপ দ্বিধা-সংকোচ বোধ করে না আপনার সিদ্ধান্তের ব্যাপারে এবং সর্বান্তকরণে তা মেনে নেয়/আত্মসমর্পণ করে।' -সূরা আন্-নিসাঃ ৬৫"*

আল 'আল্লামাহ্ 'আব্দুল্লাহ্ ইব্‌ন ক্ব'উদ رحمه الله [১৯৪] 'আরব উপদ্বীপসমূহের এক সম্মাণিত 'আলিম নিম্নোক্ত বর্ণনা করেছেন,

*"ইসলামের বিচারকার্য থেকে সে সকল প্রণীত আইনসমূহের বিলোপসাধন ও বর্জন, যা ইসলামের বিচারবিধানে অতি আবশ্যকীয়ভাবে বহুল পরিচিত, এবং মানুষের রচিত মিথ্যা ও বাতিল আইনসমূহ এর (শারী'য়াহ) বিরুদ্ধে হালাল/প্রচলিত করা, এর (শারী'য়াহ) প্রতিস্থাপন করা এবং মানুষের মাঝে এর (নতুন আইনসমূহ) দ্বারা বিচার করা এবং বিচারকার্য সাধনের উপায় হিসেবে এটিকে তাদের উপর স্থাপন করা, তবে সত্যিই, সেটা আল্লাহ্‌র সাথে শির্‌ক ফী হুক্‌মিহী (তার আইনপ্রণয়নের ক্ষেত্রে)।"* [১৯৫]

হে সমগ্র বিশ্বের মুসলিমগণ, এই পরিষ্কার আয়াত, সাহাবা Ê -এর কথা ও 'আমাল-এর মাধ্যমে স্পষ্ট ব্যাখ্যা, 'আলিমদের থেকে আসা সুন্দর ও শক্ত শব্দাবলি এবং এই বিষয়ে তাদের ইজ্‌মা'-এর পর কোন মুসলিমের কি তাদের কুফ্‌র-এর ব্যাপারে বিন্দুমাত্র সন্দেহ থাকতে পারে, যারা শারী'য়াহ-এর যে কোন বিষয়ের বিরুদ্ধে আইনপ্রণয়ন করে? কারোও কি কোন সন্দেহ থাকতে পারে যে, এসকল মানুষদের অবশ্যই হটাতে হবে, ক্ষমতা থেকে উন্মোচন করতে হবে এবং তাদের দ্বারা আল্লাহ্ সুবহানাহু তা'য়ালার অপর শত্রুদের জন্য দৃষ্টান্তমূলক উদাহরণ তৈরী করতে হবে?

আমাদের এ কথা ভুলে গেলে চলবে না যে, যে সকল 'আলিমদের কথা উপরে উল্লেখ করা হয়েছেন এর মধ্যে কতক-কে হত্যা করা হয়েছিল তাদের বক্তব্যসমূহের জন্য, যেমনঃ সায়্যিদ ক্বুত্‌ব, 'আব্দুল্লাহ 'আয্‌যাম, মুহাম্মাদ তাক্বি উদ্-

---

[১৯৪] তিনি ইসলামের একজন মহান 'আলিম এবং তিনি আইনপ্রণয়নের বিরুদ্ধে তার ফাত্‌ওয়া-এর ব্যাপারে খুবই কঠোর ছিলেন। তিনি উপদ্বীপসমূহের নাজরান-এর শেষ অবশিষ্ট শারী'য়াহ-কোর্ট-এর প্রধান ছিলেন। তিনি সবসময় আইনপ্রণয়নের ক্ষেত্রে কুফ্‌র-এর বিরোধীতা করেছিলেন এবং আইনপ্রণয়নের ক্ষেত্রে শির্‌ক-এ অংশগ্রহন করতে অস্বীকার করেছিলেন। আজকে এটা খুবই খারাপ যে, অনেক 'আলিমই আইনপ্রণেতার প্যানেলে বোসে শাসকদেরকে সহযোগিতা করার মাধ্যমে নিজেদেরকে টার্গেট ক্ষেত্রে ঠেলে দিচ্ছেন।

[১৯৫] আশ্-শারী'আত উল-ইসলামিয়্যাহ্ লা আল-ক্বওয়ানিন উল-ওয়াদা'ইয়্যাহ, পৃষ্ঠাঃ ১৭৯-১৮৩

দ্বীন আল-হিলালী, হাসান আল বান্না এবং অন্যান্য অনেকে (رحمه الله) । যে সকল মুসলিমগণ এসকল বাতিল শারী'য়াহ প্রত্যাখ্যান করেছে, তাদের শত সহস্র আজ মুরতাদ অত্যাচারী শাসকদের জেল-এ বন্দী, যেখানে আমাদের ভূখন্ডসমূহ এখন ইহূদী ও খ্রীষ্টানদের জন্য একটি খেলার মাঠ।

আমরা আল্লাহ্ সুবহানাহু তা'য়ালার কাছে সাক্ষ্য দিচ্ছি যে, আমরা এসকল লোকদের শত্রু এবং আমরা তাদের কুফ্র-এর সত্যতার সাক্ষ্য দেই এবং তাদেরকে ক্ষমতা থেকে হটানোর জন্য ও তাদের বিরুদ্ধে মানুষদের সতর্ক করার জন্য আমরা প্রত্যেক আন্তরিক মুসলিমকে আহবান করব। এ কারণে আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা বলেছেন,

وقاتلوهم حتى لا تكو ن فتنة ويكو ن الدين كله لله

*"আর তোমরা তাদের সাথে যুদ্ধ করতে থাকো, যতক্ষণ না ফিত্নাহ্ (শির্ক) শেষ হয়ে যায় এবং দ্বীন সামগ্রিকভাবে আল্লাহ্র জন্য প্রতিষ্ঠিত হয়ে যায়।"* *-সূরা আল-আনফালঃ ৩৯*

মুসলিমদের প্রতি আমাদের দা'ওয়াহ্ হল সংশোধনমূলক ও তথ্য অবহিতকরণ সংক্রান্ত, যেহেতু 'আলিমদের দ্বারা তথ্য দেওয়া হচ্ছে। আমাদের মিশনের সাথে তথ্য জানানো-এর চাইতে সংশোধন-এর সম্পর্কই বেশী। কারণ আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা আমাদেরকে জিজ্ঞেস করবেন যে, আমরা আমাদের 'ইল্ম-এর দ্বারা কি করেছি। এটা আজকের তাওহীদের যুদ্ধ, আর আমরা এটা কখনোও পরিত্যাগ করব না।

## সে সকল 'আলিমগণ, যারা এমনকিছু বলছেন, যা তারা অনুশীলন করেন না

প্রিয় ভাইয়েরা ও বোনেরা,

এই অংশটি আমরা সেই সকল 'আলিমদের পক্ষ থেকে বলছি, যারা জেলে ভুক্তভোগী এবং যাদেরকে সত্যের জন্য হত্যা করা হয়েছে। কিন্তু, শাসকদের 'আলিমগন যারা আমাদের মধ্যভাগে অবস্থান করেন, তারা এই একই ফাত্ওয়া মুখে উচ্চারণ করছেন, কিন্তু অন্য উপায়ে 'আমাল করছেন এবং আহ্ল উস্-সুন্নাহ্ ওয়াল-জামা'আহ্-এর 'আলিমগণ যা বলেছেন তার পুনর্ব্যাখ্যা করছেন, এবং এভাবে সত্যের উপহাস করছেন। এভাবে প্রত্যেক ঘটনাক্ষেত্রে তাদের একটি ভিন্ন কথা দেখা যায় এবং এভাবে তারা কুফ্র-এর বিভিন্ন ভাষার ব্যাপারে দ্বিমুখী এবং ত্রিমুখী।

তাদের এই বহুমুখীতা ছাড়াও, তারা মানুষদের যে চেহারা দেখিয়ে থাকেন, তা-ও বিভিন্ন। কখনোও, যখন তাদেরকে আদেশ করা হয়, তারা শাসকদেরকে কুফ্র-এর চেহারা দেখান, এবং তাদের দিকে বিচার করেন। যখন তাদেরকে বলা হয় মানুষকে শান্ত করতে, তখন তারা সাধারণ মানুষদেরকে ইসলামের পবিত্র চেহারা দেখান, যা চোখ থেকে অশ্রুর ধারায় পরিপূর্ণ এবং দ্বীনের জন্য কান্নার সুরমূর্ছনায় আচ্ছন্ন।

এসকল 'আলিমগণ তা-ই বলেন যা ইসলাম বলে, কিন্তু তারা শত্রুকে সমর্থন করছেন এবং ইসলামের বিরোধীতা করছেন। তারা একদল ঈমানদারকে যা বলেন, ঠিক তা-ই তাদের রাজাদেরকে ও জালাবিয়্যাহ্-পরিধিত শাসকদেরকে বলেন না। তাই আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা বলেছেন,

وَإِذَا لَقُوا۟ ٱلَّذِينَ ءَامَنُوا۟ قَالُوٓا۟ ءَامَنَّا وَإِذَا
خَلَوْا۟ إِلَىٰ شَيَـٰطِينِهِمْ قَالُوٓا۟ إِنَّا مَعَكُمْ إِنَّمَا نَحْنُ
مُسْتَهْزِءُونَ ﴿١٤﴾
ٱللَّهُ يَسْتَهْزِئُ بِهِمْ وَيَمُدُّهُمْ فِى طُغْيَـٰنِهِمْ
يَعْمَهُونَ ﴿١٥﴾

***"আর যখন তারা ঈমানদারদের সাথে সাক্ষাত করে তখন তারা বলে, 'আমরা ঈমান এনেছি'। আবার যখন তারা একান্তে তাদের শাইয়াতীন (শাইতন-এর বহুবচন)-এর সঙ্গে সাক্ষাত করে তখন বলে, 'নিশ্চয়ই আমরা তোমাদের সঙ্গে আছি। আমরা তো শুধু ঈমানদারগণের সঙ্গে তামাশা করে থাকি'। আল্লাহ্ই তামাশা করছেন তাদের সাথে। আর তাদের তিনি অবকাশ দিয়েছেন, ফলে তারা নিজেদের অবাধ্যতায় বিভ্রান্তের ন্যায় ঘুরে বেড়াচ্ছে।"-সূরা আল-বাক্বারাহঃ ১৪-১৫***

এটা জানা বিষয় যে, আমাদের অনেক 'আলিমরাই ইহূদীদের 'আলিমদের পদাঙ্ক অনুসরণ করবে, সুতরাং দয়া করে তাদের বিরক্তিকর ব্যবহারে বিস্মিত হবেন না। আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা এসকল শাসনব্যবস্থার চাকরিজীবী/কর্মচারী-দের জিজ্ঞেস করেছেন,

أ فتؤمنون ببعض الكتاب و تكفرون ببعض فما جزاء من يفعل ذلك منكم إلا خزى في الحياة الدنيا و يوم القيامة يردون إلى أشد العذاب و ما الله بغافل عما تعملون أولئك الذين اشتروا الحياة الدنيا بالآخرة فلا يخفف عنهم العذاب ولا هم ينصرون

***"তবে কি তোমরা কিতাবের কিছু অংশকে বিশ্বাস কর এবং কিছু অংশকে অস্বীকার/প্রত্যাখ্যান কর? তোমাদের মধ্যে যারা এরূপ করে, পার্থিব জীবনে তাদের অসম্মান/দুর্গতি ছাড়া কোন পথ নেই, এবং ক্বিয়ামাতের দিন তাদের কঠোরতর শাস্তির দিকে নিক্ষেপ করা হবে। তোমরা যা কর, আল্লাহ্ সে সম্পর্কে গাফিল/বে-খবর নন। এরাই আখিরাতের বিনিময়ে পার্থিব জীবন ক্রয় করেছে; সুতরাং তাদের শাস্তি লাঘব করা হবে না এবং তারা সাহায্য প্রাপ্তও হবে না।"-সূরা আল-বাক্বারাহঃ ৮৫-৮৬***

আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা দ্বীনের এ সকল এ্যাকাডেমিকসমূহ, যারা বিকৃত ফাত্ওয়া প্রদানের কলঙ্কপূর্ণ চাকুরিতে লিপ্ত, তাদের সম্পর্কে বলেছেন,

أتأمرون الناس بالبر و تنسون أنفسكم و أنتم تتلون الكتاب أفلا تعقلون

***"তোমরা কি মানুষকে সৎকাজের নির্দেশ দাও এবং নিজেদের ভুলে যাও! অথচ তোমরা কিতাব পাঠ কর। তবে কি তোমাদের জ্ঞান নেই?"-সূরা আল-বাক্বারাহঃ ৪৪***

এই অংশটিকে গুরুত্বপূর্ণ হিসেবে বিবেচনা করা হচ্ছে, কারণ আজ কতক 'আলিম এক নিঃশ্বাসে অদ্ভূত ফাত্ওয়া দিচ্ছেন এবং অপর নিঃশ্বাসে আহ্ল উস্-সুন্নাহ্ ওয়াল-জামা'আহ্-এর সাথে মিলে যাচ্ছেন। এটা সম্ভবত এমন যেন, এক সময় এ সকল 'আলিমগণ খুবই ভালো ছিলেন এবং জ্ঞান দ্বারা পরিপূর্ণ ছিলেন। এরপর, কিছু সময় ব্যবধানে খুবই অশুভ কিছু ঘটলো। এই অশুভ কৌশল ও ফাত্ওয়া-ই হল সেই বিষয় যা আমরা পাঠকের সামনে অনাবৃত করার সঙ্কল্প করেছি।

'আরব উপদ্বীপসমূহের প্রাক্তন প্রধান ও দ্বীনী শিক্ষার মন্ত্রী, শাইখ 'আব্দুল 'আযিয ইব্ন 'আব্দুল্লাহ ইব্ন বায নিম্নোক্ত ফাত্ওয়া দিয়েছেন,

*" উলামাগণ ইতঃপূর্বেই এই বাস্তবতার উপর ইজমা' করেছেন যে, যে কেউ দাবী করে যে, আল্লাহ্র বিধান অপেক্ষা অপর কোন বিধান উত্তম, বা রসূলুল্লাহ-এর হিদায়াত অপেক্ষা অপর কোন হিদায়াত উত্তম, তবে সে একটা কাফির। ঠিক যেমন তারা ইজমা' করেছেন যে, যে কেউ দাবী করে যে, মুহাম্মাদ ﷺ-এর শারী'য়াহ-এর বাহিরে যাওয়া হালাল বা এটি ব্যতীত অপর কোন কিছুর দিকে বিচার করা, তবে সে একটা কাফির, এবং বহুদূরের পথভ্রষ্ট।*

*আর আমরা উল্লেখ করেছি যে, যারা ক্যাপিটালিজম, কমিউনিজম বা অপর যে সকল ইসলাম বিরোধী ধ্বংসাত্মক মতাদর্শ রয়েছে, সেগুলোর দিকে আহবান করে, তারা কুফ্ফার, পথভ্রষ্ট এবং তাদের কুফ্র ইহূদী ও খ্রীষ্টানদের চাইতেও খারাপ।"* [১৯৬][১৯৭]

শাইখ ইব্ন বায অপর জায়গায় বলেছেন,

*"আর আল্লাহ্ যা হারাম করেছেন, তা থেকে যে কেউ হালাল করে নেয় এমন যেকোন কিছু, যা সকল মুসলিম হারাম হিসেবেই জানে, যেমনঃ জিনা, মাদক ও রিবা, এবং আল্লাহ্র শারী'য়াহ ব্যতীত অপর কোন কিছু দিয়ে শাসন করা, তবে সে একটা কাফির, মুসলিমদের সম্পূর্ণ সম্মতিক্রমে।"* [১৯৮][১৯৯]

শাইখ ইব্ন বায-এর বক্তব্যটি পড়ুন, যখন তাকে আজকের শাসকদের সম্পর্কে জিজ্ঞেস করা হয়েছিল, যাদের ব্যাপারে আমরা জানি যে তারা শারী'য়াহ-এ হস্তক্ষেপ/পরিবর্তন করেছে এবং এর ভিতর আইনপ্রণয়ন করেছে (এবং এখনো করছে),

---

[১৯৬] মাজমু'আ ফাতাওয়া ওয়া মাক্বলাতি মাত্নু'আ, ভলিউমঃ ০১, পৃষ্ঠাঃ ২৭৪

[১৯৭] বাহ্যত শাইখ সম্ভবত এখানে তার অপর ফাত্ওয়াটি ভুলে গিয়েছেন, যেখানে তিনি ইহূদী ও খ্রীষ্টানদের এই উপদ্বীপসমূহে আসার বৈধতা/হালাল হওয়া এবং সেই সাথে উপদ্বীপসমূহের ব্যাংকসমূহের সাহায্যার্থে আইনপ্রণয়ন করা সম্পর্কে বলেছেন।

[১৯৮] আল 'আক্বীদাত উস্-সাহীহাতু ওয়া নাওয়াক্বিদুহা, পৃষ্ঠাঃ ৩১

[১৯৯] সে সকল সুদি ব্যাংকসমূহের কি হবে যা সমগ্র মাক্কাহ্ ও মাদীনাহ্-কে ঘিরে রয়েছে? সেই সাথে মানুষকে এই কাজে বাধ্য করা এবং এই ব্যাপারে আইনপ্রণয়ন করা ও অস্ত্রদ্বারা এর রক্ষা করা? সে সকল কুফ্ফার-দের ব্যাপারে কি হবে, যাদের এখন উপদ্বীপসমূহে থাকার ও এখানকার জমির মালিক হবারও অধিকার রয়েছে, আর সর্বশেষ আইনানুসারে, এমনকি মহিলাদেরও তাদের পুরুষ অভিভাবক ব্যতীত এই অধিকারগুলো রয়েছে।

**<u>প্রশ্নঃ</u> (সাক্ষাতকার গ্রাহক)** *"কিছু মানুষ এই মতের অধিকারী যে, উম্মাহ্-এর স্টেইট (সাম্রাজ্য)-এর কার্যাবলি এবং দুর্নীতিযুক্ত ও করুণ অবস্থার পরিবর্তন, শাসকদের বিরুদ্ধে কঠোর শক্তিপ্রয়োগ ও বিদ্রোহ ব্যতীত সম্ভব নয়। কতক এমন আছে, যারা এই পদ্ধতির অনুসরণ করে এবং অন্যদেরকেও এরূপ করতে যেতে বলে। আপনি এ সম্পর্কে কি বলেন?"*

**<u>উত্তরঃ</u> (ইব্‌ন বায)** *"শারী'য়াহ-এর থেকে এ ধরনের চিন্তার কোন প্রতিষ্ঠিত কিছুই পাওয়া যায় না, বরং এতে যা আছে তা ক্বুরআন-এর কথার সরাসরি বিরুদ্ধে চলে যায় যা আমাদেরকে সঠিক কাজে শোনা ও আনুগত্য করার আদেশ দেয়। রসূল ﷺ বলেছেন,*

*'যে কেউ তার আমীর থেকে এমন কিছু দেখে যা আল্লাহ্‌র প্রতি অবাধ্যতা, তবে তাকে সে বিষয়ে আনুগত্য করতে দিও না, যা আল্লাহ্‌র অবাধ্যতা হতে আসে। আর আনুগত্য থেকে তাদেরকে এক হাত পরিমাণও তর্ক/বিভেদ করতে দিও না।'*

*তিনি ﷺ আরোও বলেছেন,*

*'যে সকল আদেশ আল্লাহ্‌র অবাধ্যতার জন্য করা হয় না, সেগুলোতে শোনা ও আনুগত্য করা ব্যক্তির অবশ্য করণীয়, যখন সে পছন্দ করে এবং যখন সে অপছন্দ করে, সহজ পরিস্থিতিতে এবং কষ্টকর পরিস্থিতিতে।'*

*সাহাবাগণ ইতঃপূর্বেই নবীকে শোনা ও আনুগত্যের বাই'আ দিয়েছেন, ভাল ও মন্দের ব্যাপারে, কষ্টকর ও সহজ পরিস্থিতিতে, এবং যে, আনুগত্য থেকে তারা এক হাত পরিমাণ তর্ক/বিভেদ-ও করবেন না, যতক্ষণ পর্যন্ত না তারা পরিষ্কার কুফ্‌র দেখতে পান, যেখানে তারা আল্লাহ্ থেকে একটি পরিষ্কার প্রমাণ পেয়ে যান। আর এই বিষয়ে হাদীসসমূহ অসংখ্য।*

*আর এই ব্যাপারটিতে বিধান হল আনুগত্য করা এবং তাদের সহযোগিতা করা ন্যায়পরায়ণতা ও তাক্বওয়ার ক্ষেত্রে এবং তাদের সাফল্যের জন্য দু'য়া করা এবং তাদের ভাল চাওয়া, যতক্ষণ পর্যন্ত না খারাবী হ্রাস পায় এবং কল্যাণ বৃদ্ধি পায়। আমরা আল্লাহ্‌র কাছে দু'য়া করি যেন তিনি সকল মুসলিম শাসকদেরকে এই দিকে সংস্কার করে নিয়ে আসেন।"* [২০০] [২০১]

---

[২০০] হুক্‌ম উস্-সুল্‌হ মা' আল ইয়াহূদ ফী দু'ঈ ইশ্-শারী'আত ইল-ইসলামিয়্যাহ,পৃষ্ঠাঃ ০৫-০৭

[২০১] আমরা এসকল অত্যাচারী শাসকদের সাথে কি করে শান্তিপূর্ণ উপায়ে সহযোগিতা করতে পারি, অথচ তারা মুসলিমদের জীবনের বিরুদ্ধে? তাছাড়া, আমাদের পক্ষে এমন শাসকের জন্য দু'আ করা সম্ভব নয়, যে শাসক আইনপ্রণয়ন করছে, কারণ সে ইতমধ্যেই দ্বীন ইসলামের বহির্ভূত হয়ে পড়েছে। তুমি এই ব্যক্তির ফাত্‌ওয়া হতে আরোও দেখতে পাও যে, সে সেই শাসকের আনুগত্য করতে বলছে, যে শাসক শারী'য়াহ-এর প্রতিস্থাপন করেছে, যা ক্বুরআন-এর আয়াতসমূহ, সুন্নাহ্-এর শব্দাবলি, সাহাবাগণ Ê -এর ইজ্‌মা' এবং 'আলিমদের বিরোধী। সে মুসলিমদেরকে কুফ্‌র-এর প্রণেতাকে সহযোগিতা করতে বলছে। এই সহযোগিতায় বড় কুফ্‌র-এর ৪ টি পয়েন্ট রয়েছে,

ক. এটা আনুগত্যের ক্ষেত্রে শির্‌ক, যা আমরা পূর্বে বলেছি, যেখানে আল্লাহ্ সুবহানাহু তা'আলা বলেছেন, *"...যদি তোমরা তাদের মেনে চল/আনুগত্য কর, তবে তোমরাও মুশরিকদের দলভুক্ত হয়ে যাবে," (সূরাহ্ আল-আন'আমঃ ১২১)* এবং আরেকটি জায়গায়, *"তারা তাদের রাব্বি ('আলিমদের) এবং পীর-দরবেশদের আল্লাহ্‌র পাশাপাশি রব বানিয়ে নিয়েছে..." (সূরাহ্ আত্-তাওবাহঃ ৩১)* হারামকে অনুমোদন ও

অপর একটি বই-এ, শাইখ ইব্‌ন বায এমন সব জিনিস উল্লেখ করেছেন যা ইসলাম বিরোধী (একজনকে কাফিরে পরিণত করে), আর যখন তিনি ৮ম বিষয়টিতে আসলেন, তিনি বললেন,

*"মুশরিকদের সাহায্য, সহযোগিতা ও সমর্থন করা, মুসলিমদের বিরুদ্ধে।"* [২০২]

---

প্রচলনের মাধ্যমে এবং হালালকে আইনপ্রণয়নের মাধ্যমে সমাজে ধ্বংস করার মাধ্যমে। সুতরাং, মুসলিমরা কি করে তাদের আনুগত্য করতে পারে, যখন এটি করা বড় শির্‌ক?

খ. এটি রসূল ﷺ-এর বক্তব্যের সম্পূর্ন বিরোধী, যেখানে তিনি বলেছেন, *"ন্যায়পরায়ণতায় আনুগত্য।"* মুসলিমরা কি করে এমনসব লোকের আনুগত্য করতে পারে, যারা উপদ্বীপসমূহে সুদি ব্যাংকসমূহ নিয়ে আসছে এবং এ সকল প্রতিষ্ঠান সংরক্ষণের জন্য আইনপ্রণয়ন করছে?

গ. এই শাসকেরা আল্লাহ্‌ সুবহানাহু তা'আলার সাথে তাদের কৃত চুক্তি ভঙ্গ করেছে, আর এই কর্মের ফলে তারা আল্লাহ্‌ সুবহানাহু তা'আলার শত্রু-তে পরিণত হয়েছে, যেহেতু তারা প্রতারণা করেছে। তাদের আনুগত্য, আল্লাহ্‌ সুবহানাহু তা'আলার সাথে আমাদের চুক্তিকে বাতিল করে দিবে, যা হল লা ইলাহা ইল্লাল্লাহ্‌ মুহাম্মাদ উর-রসূলুল্লাহ্‌।

ঘ. কাফির শাসকদের সহযোগিতা ও আনুগত্য-এর মানে হল আমরা বিজয়দৃপ্ত দল (মুজাহিদ্বীন)-এর বিরুদ্ধে যাব, যারা তাদেরকে ক্ষমতা থেকে সড়ানোর জন্য সর্বাত্মক প্রচেষ্টা করছে, যেমন আল্লাহ্‌ সুবহানাহু তা'আলা বলেছেন এবং আদেশ করেছেন। যদি আমরা শাসকদের সাথে তাদের (মুজাহিদ্বীন) বিরুদ্ধে সহযোগিতা করি, তবে এর মানে দাঁড়ায়, আমরা অমুসলিমদেরকে মুসলিমদের হত্যার জন্য সহযোগিতা করছি। একজনকে ইসলামের বহির্ভুক্ত করার জন্য এই কাজই যথেষ্ট, ইব্‌ন বায-এর সেই ফাত্‌ওয়া অনুসারে, যা তিনি মুসলিমদের বিরুদ্ধে কাফিরদের সহযোগিতা সম্পর্কে লিখেছেন।

আমরা তার ফাত্‌ওয়া হতে দেখতে পাচ্ছি যে, তিনি এখনোও যারা শাসন ও আইনপ্রণয়ন করছে, তাদের মুসলিম বলছেন, যা তার নিজের ফাত্‌ওয়ার বিরুদ্ধে যায়, আরোও বিরুদ্ধে যায় আল্লাহ্‌ সুবহানাহু তা'আলার কথার, সেই সাথে সাহাবা Ê -এর এবং 'আলিমদের, যা প্রমাণ করে যে, তিনি উন্মাদ অথবা অসৎ। যে সকল 'আলিমদের আমরা পূর্বে উল্লেখ করেছি, তারা আমাদের দেখিয়েছেন যে, এই ধরনের মানুষদের সাথে আমাদের কিরূপ করা উচিৎ।

[২০২] আল 'আক্বীদাত উস্‌-সাহীহাতু ওয়া নাওয়াক্বিদুহা, পৃষ্ঠাঃ ৩১। সে সকল মুসলিমদের কি হবে, যাদেরকে 'ইরাক্ব-এ অবস্থানরত কুফ্‌ফার ট্রুপ্‌স (আর্মি)-এর দ্বারা নিশ্চিহ্ন করা হচ্ছে? বছরের পর বছর ধরে 'ইরাক্ব-এর মুসলিমদের জবাই করা হচ্ছে এবং আর সবকিছু খুবই শান্ত/স্বাভাবিক হয়ে রয়েছে। আর সেই সাথে মুসলিম বিশ্বের তেল-এর মূল্য হ্রাস করে কুফ্‌ফার-দের সাহায্য করা এবং চেচনিয়া ও আফগানিস্তান-এর মুজাহিদ্বীন-দের গ্রেফতার করে উপদ্বীপসমূহের দখলকারী শক্তিসমূহকে সন্তুষ্ট করা এক দৈনন্দিন কর্মে পরিণত হয়েছে। আর এই সবকিছুর উপরে, দুই বছর আগে, কাফির ক্রিস্‌মাস-এর সময়ে, সৌদী রাজ প্রিন্স চাইনীজ-এ ভ্রমন করেছিলেন এবং হাত মিলিয়েছিলেন এবং একটি বানিজ্য চুক্তি ও আর্মস/অস্ত্র চুক্তি করেছিলেন, নাস্তিকদের সাথে।

এছাড়াও, তারা খাতামি-এর সাথেও হাত মিলাচ্ছিল, এবং 'আব্দুল্লাহ্‌ এরূপ বলছিল, *'ইরান এবং সৌদি আরব, আফগান টেরোরিজম/সন্ত্রাসবাদ থামাতে নিয়োজিত/উৎসর্গকৃত এবং খাতামি আমাদের ভাই।'* প্রকৃতপক্ষে, প্রিয় ভাইয়েরা ও বোনেরা, 'আলিমগণ যখন এরূপ বক্তব্য করলেন, তখন আমরা ক্বুরআন-এর সেই মজবুত আয়াত ছাড়া আর কোন কিছুই স্মরণ করতে পারলাম না যেখানে আল্লাহ্‌ সুবহানাহু তা'আলা বলেছেন, *"তবে কি তোমরা কিতাবের কিছু অংশকে বিশ্বাস কর এবং কিছু অংশকে অস্বীকার/প্রত্যাখ্যান কর? তোমাদের মধ্যে যারা এরূপ করে, পার্থিব জীবনে তাদের অসম্মান/দুর্গতি ছাড়া কোন পথ নেই, এবং ক্বিয়ামাতের দিন তাদের কঠোরতর শাস্তির দিকে নিক্ষেপ করা হবে। তোমরা যা কর, আল্লাহ্‌ সে সম্পর্কে গাফিল/বে-খবর নন। এরাই আখিরাতের বিনিময়ে পার্থিব জীবন ক্রয় করেছে; সুতরাং তাদের শাস্তি লাঘব করা হবে না এবং তারা সাহায্য প্রাপ্তও হবে না।"-সূরাহ্‌ আল-বাক্বরাহঃ ৮৫-৮৬*

কিন্তু, চলুন ১৯৯০ সালের তার একটি ফাত্ওয়া দেখি, যেখানে তিনি পবিত্র ভূখন্ডে বহিরাগত (কুফ্ফার) ট্রুপ্স (আর্মি)-এর প্রবেশকে অনুমোদন দিলেন,

*“সৌদি গভার্নমেন্ট-এর থেকে যা হয়েছে, এর কারণসমূহ হল, কুয়েতী স্টেইট (সাম্রাজ্য)-এর প্রতি ‘ইরাক্বি স্টেইট (সাম্রাজ্য)-এর অত্যাচারের বিরুদ্ধে সে সকল **আর্মিদের** থেকে **সবকিছু নিয়ে সাহায্য চাওয়ার** মাধ্যমে ভাল ধরনের উন্নয়ন, যাদের মধ্যে রয়েছে কিছু সংখ্যক **মুসলিম** এবং **তারা ব্যতীত অন্যান্য (কুফ্ফার)-রা,** যেন ‘ইরাক্বি মিলিটারী আগ্রাসনের প্রতিরোধ ও ভূখন্ডসমূহের (উপদ্বীপসমূহ) প্রতিরক্ষা করা যায়।”*

*“এভাবে সেটা (ফাত্ওয়াটি) একটা বৈধ/হালাল আদেশ, এবং অপরদিকে এর বিচার/রায় একটি জরুরী প্রয়োজন, আর এটা কিংডম/রাজ্য-এর জন্য অতি জরুরী প্রয়োজন যে, এটা (কিংডম/রাজ্য) ইসলামের ভূখন্ডসমূহ ও মুসলিমদের প্রতিরক্ষার জন্য এই অবশ্যপালনীয় কাজটির প্রতিষ্ঠা করে। সেই সাথে ভূখন্ডটি ও এর মানুষদের পবিত্রতা রক্ষা করা একটি অত্যাবশ্যক বিষয়। অপরদিকে এটা সম্পূর্নরূপে অপরিহার্য এবং একটি বাধ্যতামূলক দায়িত্ব।”*

*“সুতরাং, এটি (কিংডম/রাজ্য) অব্যাহতিপ্রাপ্ত, এবং ভূখন্ডটি ও এর মানুষদের খারাবী থেকে নিরাপত্তা এবং এটি (ভূখন্ড)-কে প্রত্যাশিত মিলিটারী আগ্রাসন থেকে রক্ষা করার জন্য এটির (কিংডম/রাজ্য) বিচক্ষণ ও উৎসুক আকাঙ্খার দিকে আকস্মিক, স্বতঃস্ফূর্ত কর্মোদ্যোগ প্রশংসনীয়। আর এটা ইতঃমধ্যেই প্রতিষ্ঠিত হয়ে গিয়েছে যে, ‘ইরাক্ব-এর প্রেসিডেন্ট, কুয়েতের সাধারণ মানুষদের কাছে বিশ্বস্ত নয়। সুতরাং, তার থেকে প্রতারণা প্রত্যাশিত। সুতরাং এই কারণে, সতর্কতামূলক ব্যবস্থা গ্রহণ এবং কিছু সংখ্যক পর্যন্ত **বহিরাগত আর্মিদের** দ্বারা ভূখন্ডটি ও এর মানুষের নিরাপত্তা প্রদান এবং এই ভূখন্ডটি ও এর মানুষের সবকিছু থেকে সুরক্ষা ও কল্যাণের উৎসুক আকাঙ্খার জন্য এই প্রয়োজনীয়তাকে আহবান করা হয়েছিল।”*

*“আর আমরা আল্লাহ্ সুবহানাহু তা’য়ালার কাছে দু’য়া করি যেন তিনি এটাকে সাহায্য করেন এবং তিনি এটাকে প্রত্যেক কল্যাণের উপর রাখেন এবং তিনি যেন অভিপ্রায়সমূহকে কল্যাণ দান করেন, ফলাফলকে উত্তম করেন, তিনি যেন প্রত্যেক খারাবীকে বন্ধ করেন এবং তিনি যেন আল্লাহ্র শত্রুদের পরিকল্পনাকে পথভ্রষ্টতার দিকে চালিত করেন এবং তিনি যেন মুসলিমদেরকে তাদের খারাবী থেকে বিশুদ্ধ করেন এবং তিনি, মহাপরাক্রমশালী ও মহামর্যাদাবান-ই দায়িত্বশীল হিসেবে সর্বোত্তম।”* [২০৩][২০৪][২০৫]

---

[২০৩] এই ফাত্ওয়াটি শাইতনের পেপারওয়ার্ক (কাগজ-কলমের কাজ) ব্যতীত আর কিছুই নয়, যা লিখা হয়েছে উম্মাহ্-কে ধ্বংস করার জন্য। নিম্নোক্ত কারণসমূহের জন্য এটি জানা যায়,

ক. এই ফাত্ওয়া, তুমি যদি খেয়াল করে থাকো, ক্বুরআন-এর একটি মাত্র আয়াতও এর মধ্যে নেই, কারণ একটি আয়াতও এটিকে সমর্থন করে না, যেহেতু যেকোন আয়াতই এর বিরুদ্ধে যাবে।

খ. একটি মাত্র হাদীসও এর সমর্থনে পেশ করা হয় নি, কারণ সকল হাদীস এটির বিরুদ্ধে যায়।

গ. তার কাছে অতীতের ’আলিমগণদের থেকে কোন দালীল নেই, যা সে তার শয়তানি ফাত্ওয়ার সমর্থনে পেশ করবে।

রসূল ﷺ কি বলেন নি যে, যারা পবিত্র ভূখন্ডে হারাম কাজ করে তারা অভিশপ্ত?

المدينة حرم فمن أحدث فيها حدثاً أو آوى محدثاً فعليه لعنة الله و الملائكة و الناس أجمعين

---

ঘ. রসূলুল্লাহ ﷺ আরব উপদ্বীপসমূহ থেকে ইহূদী ও খ্রীষ্টানদেরকে বহিষ্কার করার ব্যাপারে যা বলেছেন, এই ফাত্ওয়াটি তার ব্যাঘাত ঘটায় ও অস্বীকার করে। এই ব্যক্তি প্রকৃতপক্ষে তাদেরকে উপদ্বীপসমূহে নিয়ে আসছে এবং রসূল ﷺ ও মুসলিমদের কথার বিরোধীতা করছে। এটা শুধুমাত্র একটি অনাবৃত কুফ্‌র এবং রসূল ﷺ-এর বক্তব্যের স্পষ্ট বিরোধীতাই হতে পারে।

ঙ. এটা দেখাচ্ছে যে, তিনি হালালকে হারাম করছেন এবং হারামকে হালাল করছেন, এবং তিনি এই ফাত্ওয়ার পূর্বোক্ত ফাত্ওয়াটির বিরুদ্ধে যেতে আগ্রহী। সেই ফাত্ওয়াটি জোর গুরুত্বারোপ করেছে যে, মুসলিমদের বিরুদ্ধে কুফ্‌ফারদেরকে সামান্যতম সাহায্য করাও বড় কুফ্‌র। উপদ্বীপসমূহের 'আলিমগণ কখনোও সাদ্দামকে কাফির বলেন নি, এবং তারা এমনকি তাকে *'শি'আহ্-দের বিরুদ্ধে পূর্ব-দ্বার-এর অভিভাবক'*-বলেও সম্বোধন করতেন। এরপরও তারা এই সকল কুফ্‌ফার ট্রুপ্‌স-দের উপদ্বীপসমূহের বাহির থেকে আমদানি করেছেন সাদ্দাম ও 'ইরাকি মানুষদের হত্যা করার জন্য, আর এটা পরিষ্কার কুফ্‌র, কারণ আল্লাহ্ বলেছেন,

***"তোমাদের মধ্য থেকে যে কেউ তাদের বন্ধুরূপে গ্রহন করবে সে তাদেরই একজন হবে,"*** *-সূরাহ্ আল মাইদাহঃ ৫১*

চ. আমরা তার খারাবী আরোও দেখতে পাই, যখন তিনি কাফির আর্মিদেরকে কোমল রূপে পেশ করলেন, যখন তিনি কুফ্‌ফার না বলে লিখলেন 'ফরেইন ট্রুপ্‌স' (বহিরাগত আর্মিগণ) । আর তিনি জানেন যে, এ সকল ট্রুপ্‌স-রা আর্মড ক্রুসেইডার ব্যতীত আর কিছুই নয়, সমকামী দ্বারা ভর্তি, যারা উপদ্বীপসমূহে প্রবেশ করতে পেরে অতি আনন্দিত। এই আর্মিদের ভিতরে রয়েছে ইহূদী এবং খ্রীষ্টানরা, যারা তাদের সৈন্যদের স্বস্তির জন্য চার্চ (খ্রীষ্টানদের গির্জা) ও সিনাগগ্ (ইহূদীদের উপাসনালয়) প্রতিষ্ঠা করেছে, এমনকি যদিও রসূল ﷺ অতি পরিষ্কার বক্তব্যে তাদের বহিষ্কারের জন্য আদেশ দিয়েছেন। এই ফাত্ওয়াটি এমনকি ক্বুরআন-এর পরিষ্কার আয়াতসমূহের বিরুদ্ধে যায়, যা তাদের উপদ্বীপসমূহে উপস্থিতিরও বিরুদ্ধে যায়। আর এই সবকিছুকে একত্রিত করে, ১৪০০ বছরের মধ্যে এই প্রথম, ইহূদীরা উপদ্বীপসমূহের ভিতর শোফার (ভেড়ার শিং থেকে বাজানো শব্দ, যা ধর্মীয় অনুষ্ঠানে বাজানো হয়) বাজিয়েছে, তাদের খাইবার থেকে বহিষ্কৃত হবার পর উপদ্বীপসমূহে পুনঃপ্রবেশের আনন্দ উদ্‌যাপন-এর খুশীতে, যেখানে তারা বসবাস করতো। সেই সাথে খ্রীষ্টানরাও সক্রিয় রয়েছে, আর রেডিও স্টেশনগুলোতে তাদের খারাবী/শয়তানি প্রচার করা একটুও বন্ধ করে নি, যা অনেক বোনকেই পথভ্রষ্ট করেছে এবং তাদের রিদ্দাহ্ করিয়েছে। এছাড়াও কিছু রিপোর্ট দেখা গিয়েছে, যেখানে নবীন মুসলিম মেয়েরা এই 'ফরেইন' সৈন্যদের সাথে নিরাপত্তার দাবী করতে পশ্চিমা দেশগুলোতে পালিয়ে যাচ্ছে। এই সকল অর্জনের জন্য ধন্যবাদ জানাতে হলে আমাদের সাথে রয়েছে শাইখ ইব্‌ন বায ও উপদ্বীপসমূহের সিনিয়র 'আলিমগণ।

ছ. ইব্‌ন বায তার অপর একটি বিখ্যাত ফাত্ওয়ার বিরুদ্ধে গিয়েছেন, যেখানে তিনি বর্ণনা করেছেন যে, কোন মুসলিমের জন্য, মুশরিকদের সাথে যুদ্ধ করার জন্য কোন মুশরিকের সাহায্য নেওয়া বৈধ নয়, যেহেতু রসূল ﷺ বিশুদ্ধ/সাহীহ বর্ণনাসমূহে এরূপ আদেশ করেছেন। কিন্তু দেখুন, তিনি কোনদিকে ঘুরে গিয়েছেন এবং কি করেছেন, যখন পবিত্র ভূখন্ডসমূহ ব্যবহার করে মুসলিমদের হত্যাকার্যে মুশরিকদের সাহায্য করলেন।

জ. এই ফাত্ওয়াটি পাঠকের উপর জাদুমন্ত্র আরোপ করার জন্য ব্যবহৃত হয়েছে, যেহেতু শেষাংশটি আল্লাহ্ সুবহানাহু তা'আলার নিকট দু'আ দিয়ে ভর্তি। এটা ফির'আউন-এর কোর্ট-এর জাদুকরদের পরিষ্কার চালাকি। আল্লাহ্ সুবহানাহু তা'আলা আমাদেরকে সতর্ক করেছেন যেন হাক্ব-কে বাতিল-এর পোশাক পরানো না হয়। তবুও এই ব্যক্তি করেছেন, এবং এই বাতিল-কে ইসলামিক রূপে দেখানোর প্রচেষ্টা করেছেন, যেখানে এটা সম্পূর্ন ইসলামের বিপরীত।

[২০৪] আল ফিক্বহিয়্যাত উল-মা'আসিরা, নং. ০৬, ১৯৯০ সালে গাল্‌ফ (প্রায় স্থলবেষ্টিত উপসাগর)-এর সঙ্কটকাল/সন্ধিক্ষণ সম্পর্কিত।

[২০৫] এখন পর্যন্ত, 'ইরাক্ব-এ এখনোও শিশুদের হত্যা করা হচ্ছে এই ফাত্ওয়ার জন্য। এই সবকিছুর উপরে, ইব্‌ন বায তাওবাহ্ ছাড়াই মৃত্যুবরণ করেছেন এবং এই ফাত্ওয়ার একটি অংশও তুলে ফেলা ব্যতীত। তাকে হয়ত তার মিনিস্টার দ্বারা এরূপ করতে বলা হয়নি।

*"মাদীনাহ্ পূত এবং পবিত্র, এভাবে যে কেউ এর মধ্যে একটি নব্য-আবিষ্কার/বিদ'আহ্ আবিষ্কার/উদ্ভাবন করে, অথবা নব্য-আবিষ্কারক-কে নিরাপত্তা প্রদান করে, তবে তার উপর অভিশাপ আল্লাহ্‌র, ফিরিশতাকূলের এবং মানবজাতির।"* [২০৬]

প্রত্যেকেই এই সুদি ব্যাংকসমূহের বিদ'আহ্-দেখতে পাচ্ছে এবং তাদের প্রণীত আইনসমূহ, যা রসূল ﷺ-এর ভূখন্ডে এক সিরিজ বিদ'আহ্। আর তবুও এ জায়গাসমূহের 'আলিমগণ শুধুমাত্র সেই শির্ক-এর কথা বলেন, যা হল কবর-এর ক্ষেত্রে শির্ক এবং তাদের, যারা পৃথিবীর কর্তৃত্বে নেই!

যদিও আমরা ফুটনোট্-এ উল্লেখ করেছি যে, উপোরক্ত ফাত্ওয়াটি কুফ্র, এর মানে এই নয় যে, আমাদের এই ব্যক্তিকে কাফির বলতে হবে। এর কারণ হল, একজন ব্যক্তিকে কাফির বলে সম্বোধন করা, তাকফীর (একজন ব্যক্তির বিরুদ্ধে তাকফীর এর অভিযোগ আনা) করার নিয়ম অনুসারে করতে হবে, আহ্ল উস্-সুন্নাহ্-এর পদ্ধতি ও আদব অনুসারে।

প্রধানত, ব্যক্তিটির ব্যক্তিগত বিষয়াদি অবশ্যই এর অন্তর্ভুক্ত করতে হবে। কিন্তু গবেষণার উদ্দেশ্যে এবং পৃথিবীতে আল্লাহ্‌র শাসনের কল্যাণের উদ্দেশ্যে, আমাদেরকে অবশ্যই বলতে হবে যে, কুফ্র কি, ঈমান কি, যদিও আমাদের সবসময় কে কাফির আর কে কাফির নয়, এতদূর যাবার প্রয়োজন নেই। তবে, আমরা একজন আলেমের নিছক পদস্খলন বা ভুলের অনুসারী হতে পারি না, কারন তাওহীদ-এর যুদ্ধ অতি দীর্ঘ এবং রক্তাক্ত। আমাদেরকে নিজেদের প্রতিরক্ষা করা শিখতে হবে, যখন 'আলিমদেরকে ইসলাম ও মুসলিমদের বিরুদ্ধে ব্যবহার করা হয়, স্বেচ্ছায় বা অনিচ্ছাকৃতভাবে। আর, আল্লাহ্ যেন আমাদেরকে তার সরল পথে পরিচালিত করেন।

দুঃখজনকভাবে, আমরা এই রিপোর্ট-টি করতে বিষন্ন বোধ করছি যে, এই ধরনের ফাত্ওয়া বিরল নয়। আরেকজন 'আলিমও আছেন, যিনি হাকিমিয়্যাহ্-এর বিষয়টি নিয়ে ভয়াবহ ভুল করেছেন। ইব্ন বায-এর পর কর্তৃত্বশীল পদের দ্বিতীয় 'আলিম, শাইখ সলিহ্ আল উসাইমিন আদেশ করেছেন,

*"যে কেউ আল্লাহ্ যা নাযিল করেছেন তা দ্বারা বিচার করে না, এটিকে হাল্কা করে, এটির প্রতি ঘৃণা/অবজ্ঞা প্রদর্শন করে, অথবা দৃঢ় বিশ্বাস রাখে যে, এটি ব্যতীত অপর কিছু অধিক হাক্ব/ন্যায় ও মর্যাদাবান বা সৃষ্টিকূলের জন্য অধিক কল্যাণকর, তবে সে সেই কুফ্র-এর কাফির, যা একজনকে দ্বীনের বহির্ভূত করে। আর সেই সাথে যে কেউ মানবজাতির জন্য একটি মানহাজ (সম্পুর্ন পদ্ধতি/কর্মপদ্ধতি)-এর স্বরূপ আইন বের করে আনছে, যা শারী'য়াহ-এর বিরোধী, এবং মানুষকে এর অনুসরন করাচ্ছে।*

---

[২০৬] বুখারী ও মুসলিম দ্বারা সম্পর্কিত। আমরা সকল বিদ'আহ্ দেখতে পাচ্ছি মাক্কাহ্ ও মাদীনাহ্-এ, আর সেই সাথে সুদি ব্যাংকসমূহ এবং কুফফারদের জন্য কনসিউলেইট নিয়ে আসা হয়েছে পবিত্র ভূখন্ডে। এ সবকিছুই বিদ'আহ্, আর আমরা জানি না যে, কি করে এ সকল লোকদের প্রতিরক্ষা/নিরাপত্তা প্রদান করা হচ্ছে, যেখানে রসূল ﷺ ওহীর মাধ্যমে তাদের অভিশাপ দিয়েছেন। অপরদিকে, মুসলিমদেরকে সেই ভূখন্ডে যাবার অনুমোদন দেওয়া হচ্ছে না, যেই ভূখন্ডকে আল্লাহ্ সুবহানাহু তা'আলা হিজরাহ্-এর ভূখন্ড বলেছেন।

‘উমার ইব্‌ন আল-খাত্তাব (রদিঃ) এবং অন্যান্য সাহাবা Ê , যখনই তাদেরকে আল্লাহ্‌ সুবহানাহু তা‘য়ালাকে ভয় করতে বলা হত, তারা তাদের ‘আমলে এই উক্তির প্রতিফলন ঘটাতেন। কিন্তু, দুই প্রকারের প্রকৃত আল্লাহ্‌ভীতি রয়েছে,

**১. স্থিতিশীল ভয়ঃ** এই ধরনের ভীতি ব্যক্তিকে ধরে রাখে এবং তাকে এরূপ করে যে, সে আল্লাহ্‌ সুবহানাহু তা‘য়ালার রাহে, আল্লাহ্‌ সুবহানাহু তা‘য়ালার দ্বীনের দিকে দা‘ওয়াহ্‌ দেওয়ার জন্য এবং আল্লাহ্‌ সুবহানাহু তা‘য়ালার দ্বীনের সমৃদ্ধি ও এটিকে এগিয়ে নিয়ে যাবার জন্য নিজের অধিকারের কথা ভুলে যায়, নিজের অর্থ, অবস্থান এবং এমনকি মর্যাদারও পরোয়া করে না। এই কারণে আল্লাহ্‌ সুবহানাহু তা‘য়ালা বলেছেন,

و يحبونه أذلة على المؤمنين أعزة على الكافرين يجاهدون في سبيل الله و لا يخافون لومة لائم

*“আর তারা মু’মিনদের প্রতি নম্র-কোমল হবে এবং কাফিরদের প্রতি হবে অত্যন্ত কঠোর। তারা আল্লাহ্‌র রাস্তায় জিহাদ করবে এবং কোনো নিন্দুকের নিন্দার ভয় করবে না,”-সূরা আল-মাইদাহঃ ৫৪*

আর যখন মানুষ দুনিয়ার দিকে ছুটে যায়, তারা পিছে অবস্থান করে, যেমন আল্লাহ্‌ সুবহানাহু তা‘য়ালা তাদের ব্যাপারে বলেছেন,

و عباد الرحمن الذين يمشون على الأرض هوناً و إذا خاطبهم الجاهلون قالوا سلاماً

*“আর আর-রহ্‌মান-এর ‘ইবাদ (বান্দাগণ) তো তারাই, যারা পৃথিবীতে বিনয়ের সাথে চলাফেরা করে এবং যখন জাহিলূন (অজ্ঞ-মূর্খ লোকেরা) তাদেরকে সম্বোধন করে, তখন তারা বলে ‘সালাম’,”-সূরা আল-ফুরক্বানঃ ৬৩*

**২. গতিশীল ভয়ঃ** এই ভীতিটি সর্বোচ্চ রকমের ‘আমলের ফলাফল, যখন আল্লাহ্‌ভীরু ব্যক্তি দেখে যে, আল্লাহ্‌ সুবহানাহু তা‘য়ালার অধিকারের অমর্যাদা ঘটানো হচ্ছে এবং আল্লাহ্‌ সুবহানাহু তা‘য়ালার মানুষদের অত্যাচার করা হচ্ছে, অথবা আল্লাহ্‌ সুবহানাহু তা‘য়ালার শত্রুরা এগিয়ে আসছে। আল্লাহ্‌ সুবহানাহু তা‘য়ালার ভীতি গতিশীল হয়ে পড়ে এবং, ইসলাম ও মুসলিমদের নিরাপত্তা ও ইসলামের পবিত্রতা রক্ষার জন্য যে কোন কিছুর বিসর্জন দেওয়ার আত্ম-অস্বীকৃতির স্থিতিশীল ভয় অবিরাম হয়ে পড়ে। এই দুই ধরনের উদাহরণ, নবী ﷺ, সাহাবা Ê এবং মালাইকাহ্‌ (ফিরিশতাকূল)-এর মধ্যে দেখা যেতে পারে, আর তুমি দেখবে যে, তারা এটি খুব ভাল করেই করেছিলেন, তারা নিজেদেরকে অস্বীকার করেছিলেন এবং তাদের নিজেদের অর্জনের ব্যাপারে কোন আওয়াজ করেন নি। তুমি তাদেরকে দেখতে পাও ক্রন্দনরত, সলাতে দাঁড়ানো অবস্থায়, কাউকে কিছু দিচ্ছেন এরূপ অবস্থায় এবং কখনো কখনো কোন কিছুই বিনিময় নিচ্ছেন না। কিন্তু, যখন আল্লাহ্‌ সুবহানাহু তা‘য়ালার দ্বীন অত্যাচারিত হয়, আল্লাহ্‌ সুবহানাহু তা‘য়ালার অধিকারের অমর্যাদা ঘটানো হয়, অথবা কিছু ফার্‌দ (বাধ্যতামূলক) বিষয় গোপন করা হয়, তারা হিংস্র সিংহে পরিণত হয়ে যান এবং কখনোই থামেন না যতক্ষণ পর্যন্ত না সবকিছু পূর্বাবস্থায় ফিরিয়ে

আনা হয় এবং প্রত্যেক অত্যাচার ও অত্যাচারীকে অক্ষম করা হয়, প্রায়ই শাস্তি দেওয়া হয় এবং অপসারিত করা হয়।

এটা বুঝা কঠিন নয় যে, কোন ধরনের ভীতি আজ অনুপস্থিত, যেহেতু উভয় প্রকারের ভীতিই আজ আমাদের মধ্যে অনুপস্থিত। এই উভয় প্রকার আল্লাহ্‌ভীতির এই সুন্নাহ পদ্ধতি আজ প্রতিস্থাপিত হয়েছে অবাস্তব ও উপহাসমূলক আল্লাহ্‌ভীতির দ্বারা, যা আজ 'আলিমরা করছেন। 'ইল্‌ম-এর মাধ্যমে দুনিয়া হাসিল করা, আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালার দ্বীনের অমর্যাদার প্রতি শিথিল দৃষ্টিভঙ্গি থাকা, আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালার ভয় ও কান্নার পর্দার আড়ালে লুকিয়ে থাকা এবং ইচ্ছাকৃতভাবে মূল বিষয়াদিকে উপেক্ষা করা, এ সবকিছুই তাদের কাজের অন্তর্ভুক্ত, যা ইসলামকে ধ্বংস করছে এবং মুসলিমদের দূর্বল করছে। এই ধরনের পদ্ধতির বৃদ্ধি আমাদের উম্মাহ্‌, সম্পদ ও আমাদের দ্বীনের প্রতি একটি ক্রমানুসারী ধ্বংস বয়ে এনেছে।

শাইখ উল-ইসলাম ইব্‌ন তাইমিয়্যাহ্‌ رحمه الله বলেছেন, *"চার প্রকারের 'উলামা ('আলিম-এর বহুবচন) রয়েছে,*

*১. একজন 'আলিম, যিনি আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালার সম্পর্কে জানেন এবং আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালার শারী'য়াহ-এর আইনসমূহ সম্পর্কে জানেন।* [২২৩] *তারা সর্বোৎকৃষ্ট প্রকারের 'উলামা।*

*২. একজন 'আলিম, যিনি আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা সম্পর্কে জানেন এবং আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালার শারী'য়াহ সম্পর্কে জানেন না।* [২২৪]

*৩. একজন 'আলিম, যিনি আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালার সম্পর্কে জানেন না, কিন্তু আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালার শারী'য়াহ সম্পর্কে জানেন।* [২২৫]

---

[২২৩] এটা হল এমন কেউ, যিনি আল্লাহ্‌ সুবহানাহু তা'আলার নামসমূহ ও সিফাতসমূহ জানার সাথে সাথে পরিকল্পনাসমূহ, সুন্নাহ্‌ এবং আল্লাহ্‌ সুবহানাহু তা'আলার বিশ্বাস/ভরসা সম্পর্কেও জানেন। এটা হল 'ইল্‌ম, যা একজনকে আল্লাহ্‌ সুবহানাহু তা'আলার দ্বীনে কোন নব্য আবিষ্কার করা থেকে ধোরে রাখে, এবং আল্লাহ্‌ সুবহানাহু তা'আলার সামনে তার দায়িত্ব পালনে তাকে সদাসর্বদা সতর্ক রাখে। তার কাছে শারী'য়াহ-এর যে 'ইল্‌ম রয়েছে, তা আত্ম-ব্যাখ্যামূলক।

[২২৪] এরা সে সকল মানুষ, যাদের কাছে তাওহীদের 'ইল্‌ম ও সুফল রয়েছে। এটা জরুরী নয় যে, তারা শারী'য়াহ-এর সম্পর্কে জানবে, কিন্তু তারা জিজ্ঞেস করবে, এবং তারা উদ্ভাবন করবে না, কারণ তারা তাওহীদের 'ইল্‌ম ও তার সুফল দ্বারা সুরক্ষিত। যখন তারা জানে না, তখন তারা 'ইল্‌ম-এর অধিকারী মানুষদেরকে জিজ্ঞেস করার মাধ্যমে জানার চেষ্টা করবে।

[২২৫] এরা হলেন সকল যুগের হতভাগা/জঘন্য শাসকদের 'আলিম। এরা হল সে সকল মানুষ, যারা অবস্থান ও দুনিয়াবী বিষয়াদির জন্য অধ্যয়ন করে থাকেন। আর সেই সাথে তারা সত্যের বিরুদ্ধে তাদের সর্বোচ্চ শক্তি ব্যয় করেন। এই ধরনের মানুষদের জন্য মূল বৈশিষ্ট্য ও মানদন্ড হল, তুমি তাদেরকে সেই ফিত্‌নাহ্‌-এর সময়কালে তাদেরকে শাসকদের ও এর মধুর অনেক নিকটবর্তী পাবে, যখন আমানতদার 'আলিমগণ বিলুপ্ত হতে থাকেন এবং তাদেরকে নাজেহাল করা হয়। কিন্তু, শাসকদের 'আলিমগণ সেই সময় খুবই নিরাপদ থাকেন এবং খুব ভাল করেই আল্লাহ্‌ সুবহানাহু তা'আলার আয়াতসমূহ ও তার রসূল ﷺ-এর থেকে উপার্জন করতে থাকেন। যাহোক, ক্রন্দন, আর্তনাদ এবং সুন্নাহ্‌ পোশাকাদি পরা, সকলকে প্রতারিত করতে পারবে না। এটা তাদের মূল গল্পের কিছু অংশ, কিছু পোশাকাদি ও আবহাওয়া, যা

*৪. একজন 'আলিম, যিনি আল্লাহ্ সুবহানাহু তা'য়ালার সম্পর্কে জানেন না, আর তার শারী'য়াহ-এর সম্পর্কেও জানেন না।* [২২৬]

ঈমানদার হিসেবে নিম্নোক্ত উক্তিটি দেখে আমাদের অবশ্যই সতর্ক ও চিন্তাশীল হতে হবে,

حَدَّثَنَا مُوسَى بْنُ دَاوُدَ أَخْبَرَنَا ابْنُ لَهِيعَةَ عَنِ ابْنِ هُبَيْرَةَ عَنْ أَبِي تَمِيمٍ الْجَيْشَانِيِّ قَالَ سَمِعْتُ أَبَا ذَرٍّ يَقُولُ كُنْتُ مُخَاصِرَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَوْمًا إِلَى مَنْزِلِهِ فَسَمِعْتُهُ يَقُولُ غَيْرُ الدَّجَّالِ أَخْوَفُ عَلَى أُمَّتِي مِنْ الدَّجَّالِ فَلَمَّا خَشِيتُ أَنْ يَدْخُلَ قُلْتُ يَا رَسُولَ اللَّهِ أَيُّ شَيْءٍ أَخْوَفُ عَلَى أُمَّتِكَ مِنْ الدَّجَّالِ قَالَ الْأَئِمَّةَ الْمُضِلِّينَ

আবূ যার (রদিঃ) বলেছেন, *"আমি নবী ﷺ-এর নিকটে একদিন উপস্থিত ছিলাম এবং আমি তাকে বলতে শুনেছি, 'এমনকিছু রয়েছে যেটির ব্যাপারে আমি আমার উম্মাহ্-এর জন্য দাজ্জালের অপেক্ষাও অধিক ভয় করি।' তখন আমি ভীত হয়ে পড়লাম, তাই আমি বললাম, 'হে আল্লাহ্র রসূল! এটি কোন জিনিস, যার ব্যাপারে আপনি আপনার উম্মাহ্-এর জন্য দাজ্জালের চাইতেও অধিক ভয় করেন?' তিনি [নবী ﷺ] বললেন, 'পথভ্রষ্ট 'আলিম গণ।'"-মুসনাদ আহ্মাদ, হাদীস নং. ২০৩৩৫*

حَدَّثَنَا عَبْدُ الرَّحْمَنِ حَدَّثَنَا حَمَّادُ بْنُ زَيْدٍ عَنْ أَيُّوبَ عَنْ أَبِي قِلَابَةَ عَنْ أَبِي أَسْمَاءَ عَنْ ثَوْبَانَ قَالَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ إِنَّمَا أَخَافُ عَلَى أُمَّتِي الْأَئِمَّةَ الْمُضِلِّينَ

قَالَ وَقَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَإِنِّي لَا أَخَافُ عَلَى أُمَّتِي إِلَّا الْأَئِمَّةَ الْمُضِلِّينَ فَإِذَا وُضِعَ السَّيْفُ فِي أُمَّتِي لَمْ يُرْفَعْ عَنْهُمْ إِلَى يَوْمِ الْقِيَامَةِ

নবী ﷺ বলেছেন,

---

শাসকদের 'আলিমদের চারিদিকে বিদ্যমান। তাদের মধ্যে কতক মানুষদেরকে এই পর্যন্ত প্রতারিত করেন যে, তারা নিজেদেরকেও প্রতারিত করেন যে, তারা হিদায়াতপ্রাপ্ত এবং তারা সর্বোত্তম হবার চেষ্টা করছেন।

*'শাসকদের নিকটে থাকা, শাসকদের থেকে নিরাপদ থাকা এবং শাসকদের থেকে উপার্জন করা'* –এটাই এই গোষ্ঠীর আদর্শ, যখনই শারী'য়াহ সম্পূর্ন নয় এবং প্রয়োগ করা হয় নি। আমরা তাদেরকে আরোও দেখতে পাই, শাসকদের পক্ষে যুক্তি দেখাতে। যাহোক, তারা সবচাইতে নিকৃষ্টতম প্রাণী। তাদের প্রতি সেই একই বিচার/রায় প্রযোজ্য, যা শাসকদের ক্ষেত্রে প্রযোজ্য। যদি শাসক একটা কাফির হয়ে থাকে, তবে তারা একটি কুফ্র-এর গোষ্ঠী। যদি শাসক একটা যলিম হয়ে থাকে, তবে তারা একটা যুল্ম-এর গোষ্ঠী [তাদের কোন একজনকে কাফির শিরোনামা দিতে হলে পূর্বের সেই নিয়ম-বিধি অনুসরণ করতে হবে। এটির একটি উপসংহারে পৌছাতে হলে খুবই সতর্ক চিন্তা-বিবেচনা প্রয়োজন। কিন্তু, তাদেরকে একটি কুফ্র-এর গোষ্ঠী-এর লেবেল দেওয়া অপেক্ষাকৃত বেশী নিরাপদ, কারণ তাদেরকে যেভাবেই হোক অপসারণ করতে হবে, যেন আল্লাহ্ সুবহানাহু তা'আলা তাদের সাথে বোঝা-পড়া করতে পারেন]।

[২২৬] এরা হল 'আলিমদের আর্মি, যাদের কোন ভয়, 'ইল্ম নেই এবং সেই সাথে তারা শারী'য়াহ-এর সম্পর্কে একটি অতি দূর্বল 'ইল্ম-এর অধিকারী হয়, যা অসম্পূর্ন, এর ফলে তারা কিছু নবাগতদের কাঁধে ভর দিয়ে দ্বীন-কে ব্যবহার করে অর্থ উপার্জনের জন্য ঝাঁপিয়ে পড়ে। এই নবাগতরা এমন কিছু ইউনিভার্সিটি হতে আসে, যেগুলো শাসকের প্রতি আনুগত্যকারী, আর এভাবে নবাগতরাও শাসকের প্রতি আনুগত্যস্থাপনকারী হয়ে পড়ে। ৩য় ও ৪র্থ প্রকারের 'আলিমদের প্রকৃতপক্ষে কোন 'আলিমই বলা উচিত নয়, বরং তারা নিছক কিছু ধার্মিক মানুষ বা কিছু ভোঁতা শিক্ষাপ্রতিষ্ঠানের মানুষ।

*"নিশ্চয়ই আমি আমার উম্মাহ্-এর জন্য কোন কিছুরই ভয় করি না, পথভ্রষ্ট 'আলিমগণ ব্যতীত। এভাবে, যখন আমার উম্মাহ্-এর বিরুদ্ধে তলোয়ার উঠানো হবে, এটা তুলে নেওয়া হবে না বিচার দিবস পর্যন্ত।"*
*-মুসনাদ আহ্মাদ, হাদীসঃ নং. ১৬৪৯৩, ২১৩৬০, ৩১৩৫৯, ২০৩৩৪, এবং, আদ্-দারিমী, হাদীস নং. ২১১ ও ২১৬, এবং এ সবগুলো সংগ্রহই যথার্থ/খাঁটি হিসেবে শ্রেণীবদ্ধ করা হয়েছে।*

এখন যখন আমরা মূল দলীলসমূহ দেখেছি, আমাদেরকে জিজ্ঞেস করতে হবে যে, ইসলামের 'আলিমগণ এই ধরনের 'আলিমদের আচরণ সম্পর্কে কি বলেন? আমরা এখন আমাদের প্রথম সাক্ষীর কথা স্মরণ করব,

আল-মুহাদ্দিস, আল-ফাক্বীহ্, **তার সময়কার শাইখ উল-ইসলাম**, শাইখ ইব্ন হাজার আল-আস্ক্বলানী رحمه الله নিম্নোক্ত কথা বলেছেন,

*"এরূপ বিশ্বাস করা বৈধ নয় যে, মাদীনাহ্-এর 'আলিমগণ অন্যান্য জায়গার চাইতে উত্তম, শুধুমাত্র রসূল ﷺ-এর সময়ে এবং সাহাবাগণ বিভিন্ন শহরে ছড়িয়ে পড়ার পূর্বে যারা এসেছিলেন তারা ব্যতীত। এর কারণ হল মুজতাহিদ্বীন ইমামদের সময়ের পর এরূপ বর্ণিত হয় নি যে, মাদীনাহ্-এর 'আলিমগণ অন্যান্য ভূখন্ডের অন্য যে কোন 'আলিম অপেক্ষা উত্তম।*

*বরং সবচাইতে বিদ'ঈ পদ্ধতির লোকেরা এতে (মাদীনাহ-এ) বসতি করেছিল।"* [২২৭]

ইসলামের মহান 'আলিম , আল 'আল্লামাহ্ শাইখ হাফিয ইব্ন আহ্মাদ ইব্ন 'আলী আল-হাকামী رحمه الله [২২৮] এই বিদ'আহ্ যা কুফ্র, সেটি সম্পর্কে নিম্নোক্ত মন্তব্য করেছেন,

*"যে কেউ 'উলামাগণ-এর ইজমা' বাতিল ঘোষণা করে, ফার্দ অস্বীকার করার মাধ্যমে, বা এমন কিছু চাপিয়ে দেয় যা আল্লাহ্ চাপিয়ে দেন নি, অথবা হালালকে হারাম বা হারামকে হালাল করে, এর মধ্যে কতক লোক উদ্দেশ্যপ্রণোদিত ইসলামকে ধ্বংস করছে। এই ধরনের লোকেরা কুফ্ফার, কোন সন্দেহ ছাড়া। এ ধরনের লোকেরা প্রকৃতপক্ষে এই দ্বীনের অন্তর্ভুক্ত নয়। তারা ইসলামের সবচাইতে বড় শত্রু। কিছু অজ্ঞ মানুষকে প্রতারিত করা হয়েছে, কিন্তু তাদেরকে (যারা একটি ফার্দ অস্বীকার করেছে) কুফ্ফার বলা যাবে, যখন তাদের বিরুদ্ধে দলীল প্রতিষ্ঠা করা হয়ে যায়।"* [২২৯][২৩০]

---

[২২৭] ফাত্হ উল-বারি, বাব ইতিসাম উস্ সুন্নাহ্, ভলিউমঃ ১৩, পৃষ্ঠাঃ ৩১২

[২২৮] হিজরী ১৩৪২-১৩৭৭/১৯২৪-১৯৫৮ খ্রীষ্টাব্দ। শাইখ আল হাকামি 'মা'আরিজ উল-ক্ববূল'-এর লেখক। যারা সত্য কথা বলেছিলেন এবং উম্মাহ্-এর জন্য সম্পদের ভান্ডার রেখে গিয়েছেন, তিনি তাদের মধ্যে অন্যতম পরিচিত। আল্লাহ্ যেন এই হাক্বপন্থী 'আলিমকে পুরস্কৃত করেন।

[২২৯] মা'আরিজ উল-ক্ববুল বাব-আল-বিদ'আহ্ মুকাফ্ফিরাহ, ভলিউমঃ ০৩, পৃষ্ঠাঃ ১২২৮

[২৩০] কেন তাদের অনুসারীগণ, যারা নিজেদের সালাফী বলে, এই বিদ'আহ্-এর বিরুদ্ধে যুদ্ধ করে না এবং অন্যদের বিদ'ঈ বলে? আল-হাকামি কি তাদের একজন মহান 'আলিম নন? এর বিপরীতে, যে কেউ এই ইমামের অনুসরণ করে এবং এই বিদ'আহ্-এর বিরুদ্ধে যুদ্ধ করে, তারা তাদেরই বিদ'ঈ বলে!

আসুন আমরা বহু বছর পূর্বের মহান স্প্যানিশ মালিকী ইমাম আল 'আল্লামাহ্, আল-মুহাদ্দিস, আল-ফাক্বীহ্, শাইখ আবূ 'আব্দুল্লাহ মুহাম্মাদ ইব্‌ন আহ্‌মাদ আল-ক্বুরতুবি رحمه الله-এর শব্দাবলি থেকে উপকৃত হই।

*" 'উলামাগণ বলেছেন, একজন, যে অত্যাচারী/যালিম শাসকের ইমাম হয়, তার পিছনে সলাহ্ পড়া যাবে না, যতক্ষণ পর্যন্ত না সে তার কৈফিয়ত বা কারণ প্রকাশ করে (কেন সে অত্যাচারী/যালিম শাসকের ইমাম) অথবা এর (অত্যাচারী/যলিম শাসকের ইমাম হওয়া) থেকে তাওবাহ্ করে।"*[২৩১]

যদি এটা শুধুমাত্র অত্যাচারী শাসকদের জন্য হয়ে থাকে, তবে চিন্তা করে দেখুন, আরোও কত গুরুতর অবস্থা হবে কাফির বা মুরতাদ শাসকদের ক্ষেত্রে?

*শাইখ উল-ইসলাম ইব্‌ন তাইমিয়্যাহ্ رحمه الله আবারও তার ফাতাওয়া-এর পৃষ্ঠাগুলো হতে গর্জন করে উঠেন,*

*"যখনই কোন 'আলিম শাসকের হুকুম (আইন/বিধান)-এর অনুসরণ করে, এবং নিজের জ্ঞান পরিত্যাগ করে, যা ক্বুরআন ও সুন্নাহ্-এর বিরোধী, সে একটা কাফির (অবিশ্বাসী) এবং একটা মুরতাদ (দ্বীনত্যাগকারী), যে এই দুনিয়া ও আখিরাতে শাস্তি প্রাপ্য/যোগ্য। এই বিধিটি সেসকল 'আলিম গোষ্ঠীর ক্ষেত্রেও প্রযোজ্য যারা ঝাঁপ দিয়েছে এবং যোগদান করেছে মোঙ্গলদের সাথে* ***তাদের ভয়ে*** *এবং তাদের থেকে* ***সুবিধা গ্রহনের উদ্দেশ্যে।*** *এই 'আলিমরা কৈফিয়ত দেখিয়েছে যে, কিছু মোঙ্গল* ***শাহাদাহ্ (সাক্ষ্য দেওয়া যে, আল্লাহ্ এক এবং মুহাম্মাদ তার রসূল) বলছে*** *এবং তারা মুসলিম ছিল।"*[২৩২][২৩৩]

ألمص كتاب أنزل إليك فلا يكن في صدرك حرج منه لتنذر به و ذكرى للمؤمنين
اتبعوا ما أنزل إليكم من ربكم و لا تتبعوا من دونه أولياء قليلاً ما تذكرون

***" 'আলিফ, লাম, মীম, সদ। এটি একটি কিতাব, আপনার প্রতি নাযিল করা হয়েছে, আপনার মনে যেন এ সম্পর্কে কোন সংকীর্ণতা না থাকে এর সতর্কীকরণের ব্যাপারে, আর এটি মু'মিনদের জন্য যিক্র/স্মরণিকা। তোমরা অনুসরণ কর যা তোমাদের রবের পক্ষ থেকে নাযিল করা হয়েছে এবং তাকে ছেড়ে অন্য আওলিয়া (সাহায্যকারী ও রক্ষাকারী)-দের অনুসরণ কোরো না। তোমরা খুব সামান্য উপদেশই গ্রহণ কর।' -সূরা আল-আ'রফঃ ০১-০৩***

*এবং এমনকি যদি এই 'আলিমকে বন্দী করা হয়, জেলের ভিতর রাখা হয়, এবং আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা তাকে তার কিতাব হতে যা শিক্ষা দিয়েছেন তা পরিত্যাগ করার জন্য কঠোর নির্যাতন করা হয়, তার এর প্রতি ধৈর্যশীল হতে হবে। যদি সে সবকিছু পরিত্যাগ করে এবং শাসকের অনুসরণ করে, তবে সে তাদের মধ্যে একজন, আল্লাহ্*

---

[২৩১] জামি' উল-আহ্‌কাম উল-ফিক্বহিয়্যাহ্, ভলিউমঃ ০২, পৃষ্ঠাঃ ২২৭

[২৩২] এটা যেন তিনি আজকের আমাদের বর্তমান পরিস্থিতির কথা বর্ণনা করছেন।

[২৩৩] মাজমু'আ ফাতাওয়া, ভলিউমঃ ৩৫, পৃষ্ঠাঃ ৩৭৩

*সুবহানাহু তা'য়ালার দ্বারা যাদের ধ্বংস অনিবার্য। তার ধৈর্যশীল হতে হবে, এমনকি যদি আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালার জন্য তার ক্ষতি সাধিত হয়। এটাই হল সেই সুন্নাহ্‌ যা নবীগণ এবং যারা তাদের অনুসরণ করেন তাদের থেকে আল্লাহ্‌ সুবহানুহু তা'য়ালা চেয়েছেন এবং গ্রহণ করেছেন। আল্লাহ্‌ বলেন,*

ألم أحسب الناس أن يتركوا أن يقولوا آمنا و هم لا يفتنون و لقد فتنا الذين من قبلهم فليعلمن الله الذين صدقوا و ليعلمن الكاذبين

***'আলিফ, লাম, মীম। লোকেরা কি মনে করে যে, 'আমরা ঈমান এনেছি' একথা বললেই তারা অব্যাহতি পেয়ে যাবে, আর তাদের পরীক্ষা করা হবে না? আর আমি তো এদের পূর্ববর্তীদেরকেও পরীক্ষা করেছিলাম; অতএব আল্লাহ্‌ অবশ্যই প্রকাশ করে দিবেন তাদেরকে যারা সত্যবাদী এবং তিনি অবশ্যই প্রকাশ করে দিবেন মিথ্যাবাদীদেরকেও।'-সূরা আল-'আনকাবূতঃ ০১-০৩"*** [২৩৪]

আল 'আল্লামাহ্‌, মিশরের মহান ক্বদি, আহ্‌মাদ মুহাম্মাদ শাকির رحمه الله নিম্নোক্তভাবে মন্তব্য করেছেন,

*"না, ইসলাম তা নয়, যা তারা মনে করে। ইসলাম হল দ্বীন, রাজনীতি, সংবিধান এবং শাসনব্যবস্থা। ইসলাম হল শক্তি/ক্ষমতা। ইসলাম এটা গ্রহণ করে না এ ব্যতীত যে, এর সম্পূর্ণাংশের অনুসরণ করা হয় এবং এর আইনসমূহ মেনে চলা হয়। আর যারা এর কিছু হুকম (আইন-কানুন) অস্বীকার করে, তারা এর সম্পূর্ণাংশকেই অস্বীকার করেছে। আর যারা এর কিছু অংশ ত্যাগ করে, তারা এর সম্পূর্ণাংশকেই ত্যাগ করেছে। আর তারা, যারা এর কিছু বিধি-বিধান মেনে নিতে অস্বীকার করে, তারা এর সম্পূর্ণাংশকেই অস্বীকার করেছে। আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালার শব্দাবলি শোনো,*

و ما كان لمؤمن و لا مؤمنة إذا قضى الله و رسوله أمر أن يكون لهم الخيرة من أمرهم و من يعص الله و رسوله فقد ضل ضلالاً مبيناً

***'কোন মু'মিন পুরুষ কিংবা কোন মু'মিন নারীর জন্য এ অবকাশ নেই যে, আল্লাহ্‌ ও তার রসূল যখন কোন কাজের নির্দেশ দেন, তখন সে কাজে তাদের কোন নিজস্ব সিদ্ধান্তের অধিকার থাকবে। আর যে কেউ আল্লাহ্‌ ও তার রসূলকে অমান্য করলো, তবে সে তো প্রকাশ্য পথভ্রষ্টতায় পতিত হল।'-সূরা আল-আহ্‌যাবঃ ৩৬***

[২৩৪] মাজমু'আ ফাতাওয়া, ভলিউমঃ ৩৫, পৃষ্ঠাঃ ৩৭৩

و يقولون آمنا با لله و بالرسول و أطعنا ثم يتولى فريق منهم من بعد ذلك و ما أولئك بالمؤمنين. و إذا دعوا إلى الله و رسوله ليحكم بينهم إذا فريق منهم معرضون. و إن يكن لهم الحق يأتوا إليه مذعنين . أفي قلوبهم مرض أم ارتابوا أم يخافون أن يحيف الله عليهم و رسوله بل أولئك هم الظالمون. إنما كان قول المؤمنين إذ دعوا الله و رسوله ليحكم بينهم أن يقولوا سمعنا و أطعنا و أولئك هم المفلحون

*'তারা বলে, 'আমরা ঈমান এনেছি আল্লাহ্‌ ও রসূলের প্রতি এবং আমরা আনুগত্য করি,' কিন্তু এরপর তাদের মধ্য থেকে একদল মুখ ফিরিয়ে নেয়, আর তারা আসলেই মু'মিন নয়। আর যখন তাদেরকে আল্লাহ্‌ ও তার রসূলের দিকে ডাকা হয়, তাদের মধ্যে ফয়সালা করে দেওয়ার জন্য, তখন তাদের একদল সম্পূর্ন অস্বীকৃতির সাথে মুখ ফিরিয়ে নেয়। আর যদি তাদের প্রাপ্য (হাক্ব) থাকে, তবে তারা একান্ত বিনীতভাবে রসূলের কাছে ছুটে আসে। তাদের অন্তরে কি রোগ আছে, নাকি তারা সন্দেহ পোষণ করে, নাকি তারা ভয় করে যে, আল্লাহ্‌ ও তার রসূল তাদের প্রতি অবিচার করবেন? বরং তারাই হল প্রকৃত যলিম। মু'মিনদের কথা তো কেবল এ-ই, যখন তাদেরকে তাদের মধ্যে ফয়সালা করে দেওয়ার জন্য আল্লাহ্‌ ও তার রসূলের দিকে ডাকা হয়, তখন তারা বলে, 'আমরা শুনলাম ও মেনে নিলাম।' আর তারাই প্রকৃত সফলকাম।'* *-সূরা আন্‌-নূরঃ ৪৭-৫১*

يا ايها الذين آمنوا أطيعوا الله و أطيعوا الرسول و أولى الأمر منكم فإن تنازعتم في شيء فردوا إلى الله و الرسول إن كنتم تؤمنون با لله و اليوم الآخر ذلك خير و أحسن تأويلاً ألم تر إلى الذين يزعمون أنهم آمنوا بما أنزل إليك و ما أنزل من قبلك يريدون أن يتحاكموا إلى الطاغوت و قد أمروا أن يكفروا به و يريد الشيطان أن يضلهم ضلالاً بعيداً. و إذا قيل لهم تعالوا إلى ما أنزل الله و إلى الرسول رأيت المنافقين يصدون عنك صدوداً . فكيف إذا أصابتهم مصيبة بما قدمت أيديهم ثم جاؤوك يحلفون با لله إن أردنا إلا إحساناً و توفيقاً. أولئك الذين يعلم الله ما في قلوبهم فأعرض عنهم و عظهم و قل لهم في أنفسهم قولاً بليغاً. و ما أرسلنا من رسول إلا ليطاع بإذن الله و لو أنهم إذ ظلموا أنفسهم جاؤوك فاستغفروا الله و استغفر لهم الرسول لوجدوا الله تواباً رحيماً. فلا و ربك لا يؤمنون حتى يحكموك فيما شجر بينهم ثم لا يجدوا في أنفسهم حرجاً مما قضيت و يسلموا تسليماً

*'ও হে যারা ঈমান এনেছ! তোমরা আনুগত্য কর আল্লাহ্‌র এবং আনুগত্য কর রসূলের এবং তাদের, যারা তোমাদের মধ্যে ফয়সালার অধিকারী। তারপর যদি তোমরা কোন বিষয়ে মতভেদ কর, তবে তা প্রত্যর্পণ কর আল্লাহ্‌র প্রতি ও রসূলের প্রতি, যদি তোমরা ঈমান এনে থাকো আল্লাহ্‌র প্রতি এবং আখিরাতের প্রতি। আর এটাই উত্তম এবং পরিণামে কল্যাণকর। আপনি কি তাদের দেখেননি যারা দাবি করে যে, আপনার প্রতি যা নাযিল হয়েছে এবং আপনার পূর্বে যা নাযিল হয়েছে, তাতে তারা*

***বিশ্বাসী? অথচ তারা বিচারপ্রার্থী হতে চায় ত্বগুত-এর কাছে, যদিও তাদের বলা হয়েছে তা প্রত্যাখ্যান/অস্বীকার করতে। আর শাইতন তাদের পথভ্রষ্ট করে বহু দূরে নিয়ে যেতে চায়। আর যখন তাদেরকে বলা হয়, এসো আল্লাহ্‌ যা নাযিল করেছেন তার দিকে এবং রসূলের দিকে, তখন আপনি মুনাকফিক্বদের দেখবেন আপনার কাছ থেকে সম্পূর্ন বিমুখতার সাথে মুখ ফিরিয়ে সরে যাচ্ছে। তাদের কি দশা হবে যখন তাদের কৃতকর্মের দরুন তাদের উপর কোন মুসিবত আপতিত হবে? তারপর তারা আপনার কাছে এসে আল্লাহ্‌র নামে কসম করে বলবে, 'আমরা তো কল্যাণ ও সম্প্রীতি ছাড়া অন্য কিছু চাইনি।' তারা এমন লোক যাদের অন্তরের বিষয়ে আল্লাহ্‌ জানেন। সুতরাং আপনি তাদের উপেক্ষা করুন এবং তাদের সদুপদেশ দিন এবং এমন কথা বলুন যা তাদের মর্ম স্পর্শ করে। আমি তো রসূল শুধু এই উদ্দেশ্যেই প্রেরণ করেছি যে, আল্লাহ্‌র নির্দেশ অনুযায়ী তার আনুগত্য করা হবে। আর যদি তারা নিজেদের উপর যুল্‌ম করার পর আপনার কাছে আসতো, আল্লাহ্‌র কাছে ক্ষমা প্রার্থনা করতো, এবং রসূলও তাদের জন্য ক্ষমা প্রার্থনা করতেন, তবে নিশ্চয়ই তারা আল্লাহ্‌কে অতিশয় তাওবাহ্‌ কবুলকারী ও পরম দয়ালু পেত। তবে না; আপনার রবের কসম! তাদের কোন ঈমান থাকবে না, যতক্ষণ পর্যন্ত না তারা আপনার উপর বিচারের ভার অর্পণ করে সেসব বিবাদ-বিসম্বাদের ব্যাপারে যা তাদের মধ্যে সংঘটিত হয়, তারপর তারা নিজেদের মনে কোনরূপ দ্বিধা-সংকোচ বোধ করে না আপনার সিদ্ধান্তের ব্যাপারে এবং সর্বান্তকরণে তা মেনে নেয়/আত্মসমর্পণ করে।'-সূরা আন্‌-নিসাঃ ৫৯-৬৫***

*ও হে মানুষেরা! এ সকল আয়াতসমূহ, যা তোমরা পূর্বেও শুনেছ এবং পূর্বেও পড়েছ এবং আমরা এগুলোর ব্যাখ্যা করতে যাচ্ছি না। এই আয়াতসমূহ খুবই দৃঢ় ও পরিষ্কার। তোমরা যদি চিন্তা করে থাকো, এখানে তোমাদের শিক্ষা, আনুগত্য স্থাপন ও উপদেশগ্রহনের জন্য অনেক কিছু রয়েছে। এখন এই আয়াতসমূহের প্রতি অবাধ্যতার সাথে তোমাদের সম্পর্কের কথা চিন্তা করে এবং এই আয়াতসমূহ মেনে চলার জন্য তোমাদের যা কিছু করার প্রয়োজন পড়ে তার প্রেক্ষিতে তোমাদের অবস্থানের কথা চিন্তা কর।*

*তোমরা এমন আইনসমূহের দ্বারা শাসন করছো, যার সাথে ইসলামের কোন সম্পর্ক নেই। বরং, সেগুলো ইসলামের সম্পূর্ন বিপরীতে যাচ্ছে। যদি আমি উচ্চস্বরে বলি যে, এ সকল আইনসমূহ, যেগুলোর দ্বারা তোমরা তোমাদের মধ্যে শাসন করছো, সেগুলো ইসলামের চাইতে খ্রীষ্টধর্মেরই নিকটবর্তী, তাহলে তা অতিরঞ্জন হবে না।*

*আমি দিবাস্বপ্ন দেখি না। আমি এ সকল আইনের বিরুদ্ধে এক বিশাল বিপ্লব করার জন্য ডাকছি না। আর আমি বিশ্বাস করি যে, এখন শক্তির দ্বারা অগ্রসর হওয়া, শান্তিপূর্ণভাবে অগ্রসর হওয়ার থেকে অধিক ক্ষতিকর। আমি তোমাদের কাছে এসেছি যেন, আমরা আমাদের সকলকে ধীরে ধীরে সুন্নাহ্‌-এর উপর প্রতিষ্ঠিত করতে পারি।*

*ও হে মিশরের আইনের লোকেরা! আমি তোমাদের দ্বারা আমার আহবানের শুরু করছি। তোমরা এই ভূখন্ডে ক্ষমতার অধিকারী মানুষ। তোমাদের হাতে রয়েছে আইন ও আদেশ। তোমাদের কমিটিসমূহ আজ আধুনিক প্রণীত আইনসমূহের অনুসারে আইন প্রণয়ন করছে। আমাদের মধ্যে একটি যথার্থ ইসলামিক পদ্ধতিতে সমঝোতায় আসো*

*এবং আমাদের একসাথে হাত লাগাতে দাও এবং আল্লাহ্‌র রাহে নির্ভেজালভাবে কাজ করতে দাও। বিদেশী আইনসমূহ ও মতামতসমূহের জন্য তোমাদের বদ-অভ্যাস-সমূহ রাখো।*

*আমি তোমাদেরকে এরূপ বলবো না যে, আমরা ইসলাম নিয়ে অনেক শক্ত হয়ে পড়বো। আমি তোমাদেরকে আমাদের সাথে ইসলামকে আঁকড়ে ধরতে আহবান করছি। যদি তোমরা প্রত্যাখ্যান কর, আমি আল-আযহার-এর 'উলামা-দের আহবান করবো এবং তারা আনুগত্য করবে এবং এই কঠিন কাজের ভার বহন করবে এবং আল-ক্বুরআন-এর পতাকা উত্তোলন করবে। তারা তাদের উভয় হাতের দ্বারা ইসলামের পতাকা বহন করবে, যা ১০০০ বছর ধরে ইসলামের আলো বহন করেছিল। এ সকল 'উলামা-দের মধ্যে কতক আমানতদার, শক্ত এবং 'ইল্‌ম অধিকারী।*

*আমরা যুক্তি দেখাচ্ছি না যে, কিছু আইনসমূহ শারী'য়াহ-এর বিরোধী এবং কিছু নয়। আমরা যুক্তি দেখাচ্ছি যে, এ সকল আইনসমূহেরর উৎস হল এমন একটি উৎস যাকে ইমাম বানানো কোন মুসলিমের জন্য বৈধ নয়, যখন সে আইনপ্রণয়ন করে, এবং আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা তাকে আদেশ করেছেন যেন, সবকিছু, বড় ও ছোট, ক্বুরআন ও সুন্নাহ্‌-এর সাথেই সম্পর্কিত করা হয়। তাদেরকেই (ক্বুরআন ও সুন্নাহ্‌) অবশ্যই প্রধান (ইমাম) হতে হবে, যার থেকে আমরা প্রত্যেক আইন বের করে আনি, তাদের (ক্বুরআন ও সুন্নাহ্‌) সীমারেখা অনুসারে এবং তাদেরকে (ক্বুরআন ও সুন্নাহ্‌) অবশ্যই আনুগত্য করতে হবে, সকল সময় ও জায়গায়।*

*মানুষেরা যে পদ্ধতিতে এ সকল আইনের সাথে চলছে, তা আমরা অগ্রাহ্য ও প্রত্যাখ্যান করি। যে সকল মানুষেরা এ সকল আইনের প্রণয়ন করছে, তারা ক্বুরআনের বাহিরে যাওয়ার, অথবা ক্বুরআনের সাথে বিরোধী হবার ব্যাপারে কোন পরোয়া করে না। তাদের মূল বিষয় হল, এটিকে ইউরোপিয়ান আইনের সাথে মিলিয়ে দেওয়া, এটা ইসলামের সাথে মিলে যাক, বা না যাক। শারী'য়াহ-এর অনুসারে, যদি এ সকল আইনসমূহের কিছু ইসলামের সাথে মিলেও যায়, এরপরেও তারা অন্যায়কারী।"* [২৩৫]

*আল-ক্বদি (বিচারক), শাইখ আহ্‌মাদ শাকির* رحمه الله *অপর জায়গায় বলেছেন,*

*"আমরা দেখতে পাই যে, কিছু আইন মানুষকে হারাম কাজ করতে অনুমোদন দেয়, যে সকল লোক সেই হারাম বস্তুর লেন-দেন-এর সাথে সম্পৃক্ত, তাদের জন্য লাইসেন্স গ্রহণ করার ব্যাপারে গুরুত্বারোপ করা হয়, একটি লাইসেন্স, যা একটি প্রতিষ্ঠান থেকে দেওয়া হয়। আর সেই নিয়োগকারী ব্যক্তি, যাকে লাইসেন্স দিতে জাহিলী আইন আদেশ করেছে, সেই ব্যক্তির শর্তাবলি তাদের জন্য পূরণ করা হয়ে থাকে, যারা এর লাইসেন্স চেয়েছে।*

*তার জন্য এই লাইসেন্স দেওয়া হারাম, যদিও জাহিলী আইন তাকে লাইসেন্স দিতে আদেশ করে। এর মানে হল, তাকে অন্যায় কাজ করার আদেশ দেওয়া হয়েছে, সে কিছু অন্যায় অনুমোদিত করবে। তার শোনা ও আনুগত্য করা উচিত হবে না। যদি সে মনে করে যে, তাকে লাইসেন্স দেওয়া হালাল, তবে সে একটা মুরতাদ এবং সে ইসলাম পরিত্যাগ করেছে, কারণ সে বাহ্যিকভাবে পরিষ্কার হারামকে হালাল করেছে, এই হারাম, যা মুসলিমরা অপরিহার্যভাবে জানে।*

---

[২৩৫] আল-কিতাব ওয়াস্‌-সুন্নাহ্‌ ইয়াজিব মাস্‌তুর ক্বওয়ানিন

*আমরা দেখি যে, ইউরোপ থেকে আসা কিছু আইন ইসলামের মূল-এর সাথে পার্থক্য সৃষ্টি করে। এ সকল আইনসমূহের মধ্যে কতক সামগ্রিকভাবে ইসলামকে ধ্বংস করে দেয়, আর এটা পরিষ্কার। এ সকল আইনসমূহের মধ্যে কতক ইসলামিক আচরণের সাথে মিলে যায়। এ সকল আইনসমূহের দ্বারা মুসলিমদের ভূখন্ডসমূহে কাজ করা হালাল নয়, এমনকি এমন বিষয়াদিতেও, যেগুলোর ব্যাপারে তারা ইসলামের সাথে একমত, কারণ যখন তারা আইনপ্রণয়ন করে, তাদের উৎস ইসলাম নয়। যে কেউ এরূপ করে, সে একটা পাপী এবং একটা মুরতাদ, সে ইসলামের সাথে মিলে যায় এরূপ আইন প্রণয়ন করুক, বা না করুক।"* [২৩৬]

মহান 'আল্লামাহ্, **তার সময়কার শাইখ উল-ইসলাম,** তার সময়কার আল-ক্বুরআন-এর হিফ্যকারীদের শাইখ, ফাক্বীহ্, মিশরের সকল শারী'য়াহ কোর্ট-এর বিচারকদের প্রধান, ইমাম বাদ্র উদ্-দ্বীন আল 'আয়নী رحمه الله [২৩৭], এই বিষয়টি পরিষ্কার করেছেন,

*"যে কেউ নবীগণের শারী'য়াহ পরিবর্তিত করেছে এবং তার নিজস্ব শারী'য়াহ বানিয়েছে, তার শারী'য়াহ বাতিল। এসকল লোকদের অনুসরণ করা হারাম,*

أم لهم شركآء شرعوا لهم من الدين ما لم يأذن به الله و لو لا كلمة الفصل لقضى بينهم و إن الظالمين لهم عذاب اليم

***'তাদের কি এমন কতক শরীক দেবতা আছে, যারা তাদের জন্য এমন এক দ্বীনের বিধান দিয়েছে যার অনুমতি আল্লাহ্ দেননি? আর যদি ফয়সালার বাণী না থাকত, তবে তো তাদের ব্যাপারে মীমাংশা হয়ে যেত। নিশ্চয়ই যলিমদের জন্য রয়েছে যন্ত্রণাদায়ক 'আযাব।'-সূরা আশ্-শূরাঃ ২১***

*এই কারণে ইহূদী এবং খ্রীষ্টানরা কাফিরে পরিণত হয়েছিল। তারা শক্ত করে তাদের পরিবর্তিত শারী'য়াহ আঁকড়ে ধরেছিল, এবং আল্লাহ্ মানবজাতির উপর মুহাম্মাদ ﷺ-এর শারী'য়াহ অনুসরণ করাকে বাধ্যতামূলক করেছেন।"* [২৩৮]

এই উম্মাহ্-এর প্রতি 'ইল্ম-এর অধিকারী মানুষদের দায়িত্ব কিরূপ এবং তারা যখন তাদের দায়িত্ব ত্যাগ করেন বা অপব্যবহার করেন, তখন দিগন্তে যে ভয়াবহ ধ্বংসাত্মক ধারাবাহিকতার আবির্ভাব ঘটে, সে সম্পর্কে আমাদের মনের মধ্যে এখন আর কোন সন্দেহই থাকা উচিত নয়।

---

[২৩৬] আস্-সামা' ওয়াত্-তা'আ

[২৩৭] মৃত্যু হিজরী ৮৫৫ সনে/১৪৫১ খ্রীষ্টাব্দে। তিনি একজন মহান হানাফী 'আলিম, এই 'আলিম, তার কৃতিত্বসমূহ এবং তার জীবনী তার কাজ, 'উমদাত উল-ক্বারী, ভলিউমঃ ২৪, পৃষ্ঠাঃ ০১-এ উল্লেখ করা আছে।

[২৩৮] 'উমদাত উল-ক্বরীঃ ভলিউমঃ ২৪, পৃষ্ঠাঃ ৮১

# কিছু সংশয়-এর উত্তর

## মহান ইমাম আত্-তাহায়ী رحمه الله-এর একটি কাজ-এর আবিষ্কার

হাকিমিয়্যাহ্-এর ব্যাপারে পূর্বোক্ত অধ্যায়ের শক্তিশালী দলীলসমূহ পেশ করার পর, আমাদের সামনে যে কাজ পড়ে আছে, সে ব্যাপারে কারোও পক্ষে আর কোনও ওজর পেশ করার সুযোগ নেই। যাহোক, সম্প্রীতি বছরসমূহে, পাপী ও অশুভ লোকেরা তাদের জাদুকর্ম করেছে এবং একজন মহান আলেমের কতক উক্তি অপ্রাসঙ্গিকভাবে বিধির ব্যাপারে ব্যবহার করেছে। উক্তিটিকে শির্ক আল-হাকিমিয়্যাহ্-এর ব্যাপারে একটি সংশয়রূপে পেশ করা হয়েছিল এবং আল্লাহ্র আইনের ভিতরে কোন আইনপ্রণয়ন করা কি সত্যিই কোন বড় শির্ক, কুফ্র এবং যুল্ম, নাকি না।

পাঠকের সুবিধার জন্য, আমরা প্রথমে সেই বইটির ইতিহাস দিতে চাই, যা থেকে ইমাম তাহায়ীর উদ্ধৃতি দেওয়া হয়েছিল, আর কিভাবে এটিকে কুফ্র-এর ওজর হিসেবে শারী'য়াহ-এর অপব্যবহারকারীরা ব্যবহার করেছিল।

***প্রথমত,*** প্রথম যে ব্যক্তি ইমাম আত্-তাহায়ীর বইটির ব্যাখ্যা আবিষ্কার করেছিলেন, তিনি হলেন 'আল্লামাহ্ আহ্মাদ শাকির, যিনি 'আল্লামাহ্ মুহাম্মাদ ইব্ন ইবরহীম (রহিমাহুমাল্লাহ)-এর দ্বারা বইটির ভাষ্যকার-এর সম্পর্কে জানার জন্য নিযুক্ত হয়েছিলেন। ইমাম আহ্মাদ শাকির ভাষাগত বিশ্লেষণের মাধ্যমে দেখতে পেলেন যে, গ্রন্থকর্তৃত্ব-এর রেখা সরাসরি ইমাম আবূ 'ইযয আল-হানাফী رحمه الله-এর পর্যন্ত চলে যায়। এই সাফল্য অর্জিত হয়েছিল শাইখ আল-হানাফী رحمه الله-এর শব্দাবলি, কবিতা, এবং তার বাচনভঙ্গি ও দলীল মিলিয়ে দেখার মাধ্যমে, যেগুলোর মধ্যে কতক, তার আত্-তাহায়ী رحمه الله-এর মূল কাজের ব্যাখ্যামূলক নোট্সমূহের অন্তর্ভুক্ত ছিল।[২৩৯]

***দ্বিতীয়ত,*** যখন এই দুই মহান 'আলিম এই ব্যাখ্যাটি পেলেন এবং এর সত্যতা যাচাই করলেন, এরপর তারা এটিকে সক্রিয় করে দিলেন এবং এতে মন্তব্য করলেন। পরবর্তীতে, এই বইটির মুদ্রন-এর পর শাসকগোষ্ঠীর 'আলিম রা আসলেন এবং এর শব্দাবলি ও ব্যাখ্যার উপর অনধিকার হস্তক্ষেপ করলেন এবং এটিকে শাসক ও দূর্নীতিগ্রস্ত শাসকদের শাসনব্যবস্থার মানানসই করে ব্যবহার করা শুরু করলেন।

আমরা এই কারণে এই সূচনা করেছি যেন, আমরা হাকিমিয়্যাহ্-এর ব্যাপারে এই দুই মহান আলেমের বিবরণী এবং সিংহাসনের 'আলিমগণ-এর বিবরণী-এর মধ্যে যে পার্থক্য বিদ্যমান, তা দেখাতে পারি। যখন তুমি এই সম্পর্কে শাইখ ইব্ন ইবরহীম ও ইমাম শাকির (রহিমাহুমাল্লাহ)-এর শব্দাবলি পড়, তখন তুমি খুব সহজেই দেখতে পাও যে, কত স্পষ্ট ও মূল বিষয় কেন্দ্রিক তারা বলেছেন, যখন তারা তাওহীদ আল-হাকিমিয়্যাহ্-এর ব্যাপারে বিপদ সংকেত দিয়েছেন। প্রকৃত জ্ঞান-এর প্রধান শত্রুরা এই কাজটি ব্যবহার করে মুদ্রণ করে এবং এর কৃতিত্ব নিজেদের উপর আরোপ করে এবং অর্থ উপার্জন করে, যেহেতু তাদের ইচ্ছা-আকাঙ্ক্ষাই হল বিকৃত বিবরণীর মাধ্যমে শাসকদের সিংহাসনগুলো চকচকে করা।

---

[২৩৯] এই মহান কাজটির আবিষ্কারের পিছনের ব্যাখ্যার জন্য, আপনি আবূ 'ইযয আল-হানাফী رحمه الله রচিত শার্হ উত্-তাহায়িয়্যাহ্ ফীল 'আক্বীদাত ইস-সালাফিয়্যাহ, 'আল্লামাহ্ আহ্মাদ শাকির رحمه الله-এর টীকা/মন্তব্য-সহ, শিরোনামের বইটির সূচনা দেখতে পারেন।

যারা এই কিতাবের বিবরণী করেন, তাদের উচিত নয় শাসকগোষ্ঠীর 'আলিমদের ব্যাখ্যাটি দেওয়া। বরং, সে সকল 'আলিমদের বিবরণীটি দেওয়া উচিত, যারা এর উপর কঠোর পরিশ্রম করেছেন, কোন প্রকার পদোন্নতির প্রতিশ্রুতি ছাড়াই। শারী'য়াহ-এর অপব্যবহারকারীরা আজ কিতাবটিকে অস্পষ্ট করার জন্য এবং মানুষকে শির্ক আল-হাকিমিয়্যাহ্-এর শিক্ষার্জন থেকে বিচ্যুত করার জন্য কিছু লোভী 'আলিমদের নিযুক্ত করেছে। সৌভাগ্যক্রমে, সেই দুই মহান 'আলিম মূল পান্ডুলিপির সাথে হাকিমিয়্যাহ্-এর বিষয়টিকে পুনরুদ্ধার করার জন্য কঠোর প্রচেষ্টা করেছেন, এবং আমরা সত্যের জন্য তাদের এরূপ অবস্থানকে শ্রদ্ধা করি।

## ইমাম আত্-তাহায়ী رحمه الله কি বলেছিলেন এবং ইমাম আবূ 'ইয্য আল-হানাফী رحمه الله কিভাবে এই উক্তিটির ব্যাখ্যা দিয়েছিলেন?

যেহেতু এই উক্তিটি ইসলামের অনেক বিষয়কে স্পর্শ করে, আমরা শুধু সেই সকল উক্তিসমূহকে উল্লেখ করবো, যেগুলো এখানে আমাদের প্রসঙ্গের সাথে প্রাসঙ্গিক, আল্লাহ্র শাসন এবং তাওহীদ আল-হাকিমিয়্যাহ্।[২৪০] যেই বিবরণী আমরা এখন দিব, তা ইমাম আত্-তাহায়ী رحمه الله-এর একটি উক্তির উপর ভিত্তি করে, যেখানে তিনি বলেছেন,

***"আমরা ক্বিব্লা-এর মানুষদের থেকে কাউকে কাফির বলি না, একটি যান্‌ব[২৪১] (পাপ)-এর কারণে, যতক্ষণ পর্যন্ত না সে এটিকে হালাল করে। আর, আমরা এরূপও বলি না যে, যারা ঈমান এনেছে, একটি যান্‌ব (পাপ) করায় তাদের কোন ক্ষতি হবে না।"***

ইমাম আবূ 'ইয্য আল-হানাফী رحمه الله বলেছেন,

*"তোমার জানা উচিত, আল্লাহ্ তোমার ও আমার উপর রহম করুন যে, তাকফীর করা ও না করার অধ্যায়টি একটি বিশাল অধ্যায়, যাতে অনেক ফিত্নাহ্ এবং দুর্ভোগ রয়েছে, এবং অনেক বিভেদ ও মতামত রয়েছে এবং অনেক মনস্কামনা রয়েছে, যা এই অধ্যায়ের সবক্ষেত্রে চলে গিয়েছে।"*

তিনি এরপর ইমাম আত্-তাহায়ী رحمه الله-এর উক্তিটির মন্তব্য করেছেন,

*"আমরা ক্বিব্লা-এর মানুষদের থেকে কাউকে কাফির বলি না। এভাবে এটা সকল তাকফীরকে সাধারণভাবে অস্বীকার করে, এমনকি যদিও এটা ভাল করেই জানা আছে যে, ক্বিবলা-এর মানুষদের মধ্যে রয়েছে মুনাফিক্ব, যারা কুফ্র-এর দিক থেকে খ্রীষ্টান ও ইহূদীদের থেকেও বেশী। এটা হল ক্বুরআন, সুন্নাহ্ ও ইজমা'-এর অনুসারে। তাদের মধ্য থেকে কতক তাদের কুফ্র-এর নিফাক্ব প্রকাশ করে দিবে, যখন তারা অনুভব করে যে, তারা এটা নিয়ে সটকে পড়বে।"*

---

[২৪০] অন্যান্য বিষয় এবং এই উক্তিটি সম্পর্কিত সম্পূর্ন ব্যাখ্যার জন্য 'আক্বীদাত উত্-তাহায়িয়্যাহ্ দেখুন, যা ইমাম আত-তাহায়ী رحمه الله রচিত, আবূ 'ইয্য আল-হানাফী رحمه الله-এর দ্বারা ব্যাখ্যাকৃত এবং মন্তব্য/টীকা আল-ইমাম আহ্মাদ শাকির رحمه الله-সহ একদল 'আলিমদের দ্বারা করা হয়েছে এবং আল-হাদীস-এর কাজসমূহ আল-আলবানি দ্বারা সংগৃহীত হয়েছে।

[২৪১] এখানে যান্‌ব বলতে কাবীরাহ্ গুনাহ (বড় পাপ) বা সগীরাহ্ গুনাহ (ছোট পাপ) বোঝানো হয়েছে। তবে স্বাভাবিকভাবে এর দ্বারা বড় কুফ্র-ও বোঝানো যেতে পারে।

*"যদিও তারা দু'টি সাক্ষ্য বলার ভান করে, মুসলিমদের মধ্যে এই ব্যাপারে কোন সন্দেহ নেই যে, যদি ব্যক্তিটি ইসলামের কোন বাধ্যতামূলক, স্বচ্ছ কর্তব্যের প্রতি অস্বীকৃতি প্রদর্শন করে, অথবা, কোন স্পষ্টত প্রতীয়মান হারাম বিষয় বা এরূপ কোনকিছুর প্রতি, তবে তাকে তাওবাহ্ করার নির্দেশ দিতে হবে। যদি সে তা না করে, তবে তাকে একটি মুরতাদ হিসেবে হত্যা করতে হবে..."*

তিনি আরোও মন্তব্য করেছেন,

*"তাই 'আলিমদের থেকে অনেকে নিজেদেরকে এ কথা সাধারণভাবে বলা থেকে বিরত রেখেছেন যে, আমরা কারোও উপর একটি যান্‌ব-এর কারণে তাক্‌ফীর করি না, কিন্তু, সঠিক কথাটি হল, আমরা তাদের উপর প্রত্যক যান্‌ব-এর কারণে তাক্‌ফীর করি না। সাধারণ অস্বীকৃতি এবং সাধারণের প্রতি অস্বীকৃতি-এর মধ্যে পার্থক্য রয়েছে। এখানে যা ওয়াজিব (বাধ্যতামূলক) তা হল, সাধারণের প্রতি অস্বীকৃতি।"* [২৪২][২৪৩]

ইমাম আল-হানাফী رحمه الله [২৪৪] যুক্তি দেখিয়েছেন,

*"যদি আমাদের এরূপ সিদ্ধান্তমূলক শিরোনামা দেওয়া পরিহার করার প্রয়োজন পড়ে যে, ব্যক্তিটি জান্নাহ্ থেকে নাকি জাহান্নাম থেকে, তাহলেও, এটি আমাদেরকে তার এই দুনিয়াতে বিদ'আহ্-এর জন্য তাকে এই দুনিয়ায় শাস্তি দেওয়া ও তাওবাহ্ করার নির্দেশ দেওয়া থেকে থামিয়ে রাখবে না। যদি সে তা না করে, আমাদের তাকে হত্যা করতে হবে। এবং, সেই সাথে, সে যা বলে, যদি স্বয়ং তা-ই কুফ্‌র হয়,* [২৪৫] *তবে সেই সাথে আমাদেরকে এটাও বলতে হবে যে, এটা কুফ্‌র। আর যে ব্যক্তিটি এরূপ কুফ্‌র বলেছিল, তার উপর শর্তাবলি আরোপ করার পর এবং এরূপ শিরোনামা আরোপ করাতে যে কোন প্রতিবন্ধকতা নেই, তা নিশ্চিত করার পর সে কাফির হয়ে যায়। আর এটা কোন ব্যক্তি*

---

[২৪২] এখানে সাধারণ অস্বীকৃতির মানে হল যে কোন যান্‌ব-এর কারণে তাদেরকে কাফির বলে সম্বোধন করা। কিন্তু এখানে যেটা বাধ্যতামূলক তা হল, সাধারণের প্রতি অস্বীকৃতি। এর মানে হল আমরা প্রত্যেক যান্‌ব-এর জন্য তাকফীর করি না, কিন্তু আমরা কিছু যান্‌ব-এর জন্য তাকফীর করতে পারি।

[২৪৩] আল-'আক্বীদাত উত্-তাহায়িয়্যাহ্, পৃষ্ঠাঃ ৩১৬-৩১৭

[২৪৪] তিনি ইমাম আত্-তাহায়ী এর সমকালীন একজন প্রখ্যাত 'আলিম, এবং তিনি এই বইটির প্রথম ব্যাখ্যাকারী। সেই সাথে তিনি ছিলেন একজন হানাফী 'আলিম এবং তিনি 'ইল্‌ম দ্বারা পরিপূর্ণ ছিলেন।

[২৪৫] আমাদের গবেষণার সাথে সম্পর্কিত করে যে সকল কথা কুফ্‌র-এর শ্রেণীভুক্ত এরকম উদাহরণ হল, *"আমরা চোরকে জেল-এ আটক করি, আমরা চোরদের হাত কাটি না, আমরা ব্যভিচারকে বৈধ মনে করি, সেই সাথে নগ্নতাও।"* এই সকল বক্তব্য নিশ্চিতভাবে আসমানী ইসলামের মূলনীতির বিরুদ্ধে। অন্যান্য কুফ্‌র বক্তব্যের উদাহরণ হল, *"জুয়া খেলা, মাদক ক্রয় ও বিক্রয় বৈধ। আমরা একটি নতুন আইন প্রণয়ন করবো; আমরা সুদী প্রতিষ্ঠান প্রতিষ্ঠা করবো এবং আইন তৈরী করে তার দ্বারা একে রক্ষা করবো,"* এরূপ আরোও অনেক কিছু। এই ধরনের বক্তব্যের মাঝে এবং এগুলো স্বয়ং কুফ্‌র, যেহেতু এগুলো ক্বুরআন-কে বিকৃত করছে, আল্লাহ্ সুবহানাহু তা'আলা-কে চ্যালেঞ্জ করছে, রসূলুল্লাহ ﷺ-কে অস্বীকার করছে, তার বার্তা এবং তার ইচ্ছাকে অস্বীকার করছে। এই ধরনের বক্তব্য অনেক বেশী অভদ্র আমাদের রসূলুল্লাহ ﷺ-এর সামনে উচ্চস্বরে কথা বলার চাইতে, যা কিনা আমাদের সকল সৎকর্ম ধ্বংস করে দেওয়ার জন্য যথেষ্ট। এ সবকিছুর উপরে আল্লাহ্ সুবহানাহু তা'আলা এটিকে সূরাতুশ্-শূরা-এর আয়াত নং. ২১-এ শির্‌ক আত্-তাশরী'ঈ (যা শিরক আল-হাকিমিয়্যাহ্ হিসেবে পরিচিত) বলেছেন।

*থেকে কখনোও ঘটবে না, যতক্ষণ পর্যন্ত না সে প্রকৃত যিন্দিক্ব হয়ে যায়। আর আল্লাহ্‌র কিতাব এই ব্যাপারে বিস্তারিত বলেছে যে, আল্লাহ্‌ মানুষকে তিন শ্রেণীতে বিভক্ত করেছেন।*

*কতক হল মুশরিকূন ও কিতাবী লোকদের থেকে কুফ্‌ফার, যারা দু'টি সাক্ষ্য বলে না। অন্যান্যরা হল ভিতর ও বাহিরে ঈমানদার এবং ৩য় শ্রেণীর অন্তর্ভুক্ত হল, যারা বাহ্যিকভাবে ঈমানদার, কিন্তু তাদের অন্তর-এ নয়। এসব কিছুই সূরা আল-বাক্বরাহ্‌-এ ব্যাখ্যা করা আছে। এমন যে কেউ, যার ব্যাপারে এটা প্রমাণিত হয়ে গিয়েছে যে, সে কাফির, কিন্তু এরপরও সে দু'টি সাক্ষ্য বলে, তবে সে যিন্দিক্ব ব্যতীত আর কিছুই নয়, আর যিন্দিক্বটি হল মুনাফিক্ব।"*[২৪৬]

শাইখ رحمه الله এরপর সতর্কবাণী দেন,

*"যাহোক, 'আলিমগণ সকলে একমত্‌ যে, যে কাউকে আল্লাহ্‌ ও তার নবী কাফির বলেছেন, আমাদের অবশ্যই তাকে কাফির বলতে হবে। আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা তার শারী'য়াহ ব্যতীত অপর কিছু দিয়ে শাসনকারী শাসককে কাফির বলেছেন এবং রসূল তাদেরকে কাফির বলেছেন যারা একটি 'আমাল করেছে, আর আমরা এমন ধরনের মানুষদেরকে কাফির শিরোনামা দিব না, এটা যে কারোও জন্য হারাম।"*[২৪৭]

তিনি বলে চলেছেন,

*"আর কিছু খুবই গুরুত্বপূর্ণ বিষয়াদি রয়েছে, যেগুলোর ব্যাপারে মানুষদের সতর্ক থাকা উচিত, এগুলো হল যে, আল্লাহ্‌ যা নাযিল করেছেন, তা ব্যতীত অপর কোন কিছু দিয়ে শাসন করা কুফ্‌র হতে পারে, যা মানুষকে ইসলামের পরিধি থেকে স্থানান্তরিত করতে পারে এবং এটা একটা বড় পাপ (কাবীরাহ্‌) বা ছোট পাপ (সগীরাহ্‌) হতে পারে, যেটিকেও কুফ্‌র বলা হয়..."*

---

[২৪৬] প্রত্যেক যিনদিক্ব একটা মুনাফিক্ব, তবে প্রত্যেক মুনাফিক্ব একটা যিনদিক্ব নয়, কিন্তু তারা উভয়েই কুফ্‌ফার। এর কারণ হল, একজন মুসলিম একটা মুনাফিক্বকে চিনতে পারবে না, যতক্ষণ পর্যন্ত না সেই (মুনাফিক্ব) ব্যক্তি তার কুফ্‌র জোড়ালো ভাবে প্রকাশ করে যা তার সাথে মিলে যায় অথবা আল্লাহ্‌ সুবহানাহু তা'আলা তাকে বিচার দিবসে উন্মুক্ত করে দেন। যখন সে এরূপ করে এবং ইসলামের বিরুদ্ধে অবস্থান করে, তখন তাকে যিনদিক্ব শিরোনামা দেওয়া হয়। যিনদিক্ব ব্যক্তি তার পরিষ্কার ইসলাম বিরোধী অবস্থান অস্বীকার করে, যখন তাকে মুখোমুখি জিজ্ঞেস করা হয়। এ কারণে অনেক 'আলিম যিনদিক্ব ব্যক্তিকে ক্বতল করেছেন তাকে তাওবাহ্‌ করার সুযোগ না দিয়েই, কারণ তারা জানতেন যে, সে জিজ্ঞাসাবাদের সম্মুক্ষীন হলে তার কুফ্‌র অস্বীকার করতেই থাকবে। 'আলী Ê সে সকল লোকদেরকে তাওবাহ্‌ করার প্রস্তাব না দিয়েই ক্বতল করেছিলেন, যারা কুফ্‌র বলতো এবং পরবর্তীতে অস্বীকার করতো। এটা আমাদেরকে পরিষ্কার কর্মপদ্ধতি দেখিয়ে দেয় যে, যিনদিক্ব ব্যক্তির সাথে কিরূপ আচরণ হওয়া উচিত। কিন্তু, সাধারণ মুরতাদ্‌ বা কাফির ব্যক্তি যে কিনা ইসলাম গ্রহনের পর খ্রীষ্টান বা ইহূদী ধর্মে প্রবেশ করেছে, তাদেরকে 'আলী Ê তাওবাহ্‌ করার প্রস্তাব দিয়েছিলেন। আর এখানে আমাদেরকে বুঝতে হবে যে, মহান আল-হানাফী জানেন যে, মানুষ শাহাদাহ্‌ বলতে পারে এবং সেই সাথে ঠিক সেই মুহূর্তে সে একই সাথে কাফিরও হতে পারে, তাই তিনি এই পরিস্থিতির ব্যাপারে সতর্ক করছেন। এর কারণ হল, যানাদিক্বা-এর শাস্তি হল মৃত্যুদন্ড। একটা মুনাফিক্ব ততক্ষণ পর্যন্ত জীবিত থাকতে পারে, যতক্ষণ পর্যন্ত না সে যিনদিক্ব হিসেবে প্রমাণিত হয়ে যায়, এরপর মৃত্যুদন্ডের শাস্তি তার উপর আপতিত হয়।

[২৪৭] প্রাগুক্ত, পৃষ্ঠাঃ ৩২৩

*"এটা হল শাসকের পরিস্থিতি ও অবস্থা অনুসারে। যদি সে বিশ্বাস করে যে, আল্লাহ্‌র শারী'য়াহ-এর দ্বারা শাসন করা বাধ্যতামূলক নয়, এবং তার এটির একটি বিকল্প রয়েছে, অথবা এটির মর্যাদার হানি করে, যদিও সে জানে যে, এটি আল্লাহ্‌র থেকে, তবে এটি হল বড় কুফ্‌র।"* [২৪৮]

*"আর যদি সে বিশ্বাস করে যে, শারী'য়াহ-এর দ্বারা শাসন করা বাধ্যতামূলক এবং সে ঘটনাটির* [২৪৯] *সময় এটি জানে, কিন্তু সে এর থেকে বিচ্যুত হয়ে পড়ে, এটা স্বীকার করে যে, সে শাস্তির প্রাপ্য, তবে সে অবাধ্য এবং তাকেও কাফির বলতে হবে, ছোট অর্থে।"* [২৫০]

এই কমেন্টটির ব্যাপারে একটি গুরুত্বপূর্ণ উপসংহার হল, আমরা এখন লক্ষ্য করছি যে, ক্বুরআনের কোন আয়াত বা কোন হাদীসের অপব্যাখ্যা সে রকমই বিরোধ বয়ে আনতে পারে, যা এনেছে এই উক্তিটি, যখন এটিকে একটি বিচার/রায় হিসেবে নেওয়া হয়েছিল। এই উপরোক্ত উক্তিটি ঈমান-এর বিচার করার জন্য আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালার দ্বারা বাছাইকৃত হয় নি। আর উপরোল্লিখিত সকল বিরোধ থেকে, আমরা এখন উক্তিটির দিকে আরোও কাছের থেকে লক্ষ্য করতে পারি।

উক্তিটির প্রথম অংশটি *("আমরা কাফির ঘোষণা করি না")* পরিষ্কার এবং এর মানে হল, আমরা কুফ্‌র-এর কোন শিরোনামা উদ্ভাবন করি না, যদি কুফ্‌র-এর কোন অস্তিত্ব না থাকে। কিন্তু একই সাথে, এর মানে এই নয় যে, আমরা একটি কুফ্‌র-এর বিদ্যমান শিরোনামাকে লুকিয়ে রাখি, যা কিছু মানুষ করার চেষ্টা করছে।

---

[২৪৮] এই পয়েন্টে ইমাম আহ্‌মাদ শাকির رحمه الله বলেছেন যে, *"এটা হল বড় কুফ্‌র। আর ঠিক এই দুর্ভোগই মুসলিমরা আজকে ভোগ করছে, মুসলিমদের মধ্য থেকে যারা ইউরোপিয়ান ল (আইন) পড়ছে, পুরুষ হোক বা মহিলা। যারা নিজেদের অন্তরকে ইউরোপিয়ান ভালোবাসা দ্বারা পূর্ণ করেছে, একে রক্ষা করেছে, এর দ্বারা শাসিত হয়েছে, এর প্রচার করেছে এবং ধ্বংসাত্মক মিশনারী কার্যকলাপের আলোকে বড় হয়েছে, যেগুলো ইসলামের শত্রু। তাদের মধ্যে কতক, তারা তদের বিশ্বাস জোড়ালো ভাবে প্রকাশ করে, আবার কতক এই আইনের ব্যাপারে নিজেদের বিশ্বাসকে গোপন করে। তারা সকলে এর দ্বারা শাসন ও উপার্জন করে। ইন্না লিল্লাহি ওয়া ইন্না ইলাহি রজি'উন..."*

[২৪৯] এখন আমরা দেখতে পাচ্ছি যে, যখন 'আলিমগণ বলেছেন, 'ঘটনা', তখন তারা এর দ্বারা কখনোই এমন সময় বোঝান নি যখন সমগ্র শারী'য়াহ অপর কোন আইন দ্বারা প্রতিস্থাপিত হয়ে পড়েছে। তারা শুধুমাত্র ভেবেছিলেন যে, কতক বিচারক হয়ত নির্দিষ্ট কিছু ব্যাপারের নির্দিষ্ট কিছু ক্ষেত্রে কোন গোপন জায়গায় ঘুষ নিয়েছিল। এটা হল সেই প্রমাণ যে, শাসনকার্য সম্পর্কিত ছোট কুফ্‌র বিষয়ে বিশ্বস্ত 'আলিমদের কথা কোনভাবেই আমাদের বর্তমান সময়ের সাথে মিলে না। এই বিশ্বস্ত 'আলিমগণ আইনপ্রণয়ন প্রসঙ্গে কথা বলছিলেন না, বরং বিচারকার্যে সংঘটিত কিছু ঘটনার ব্যাপারে কথা বলছিলেন, যেখানে শারী'য়াহ-ই মূল আইনব্যবস্থা রূপে বিদ্যমান ছিল, অন্য কোন বাতিল আইনব্যবস্থার প্রণয়ন হচ্ছিল না। 'আলিমগণ কখনোও এমন ব্যক্তির কথা বলেন নি, যে একটা বাতিল আইনব্যবস্থার দ্বারা কোন আনুগত্যের চুক্তি বা শাসনকাল লিখে প্রাসঙ্গিক শাসকের ক্ষমতার মেয়াদ পর্যন্ত। এই ধরনের ব্যক্তি কাফির, কোন ঘটনা ঘটার আগেই। আর এরাই হল সে সব লোক, যাদের ব্যাপারে ইমাম আবূ 'ইয়য رحمه الله বলেছেন যে, তারা শাহাদাহ্‌ বলছে এবং কুফ্‌র করছে। তাই তারা একটা যিনদিক্ব-এর শাস্তির উপযুক্ত। কারণ তারা জোড়ালোভাবে তাদের কুফ্‌র প্রকাশ করে এবং এরপর গোপন করে।

[২৫০] এটা অবশ্যই সেই কুফ্‌র নয় যা একজনকে ইসলামের বহির্ভূত করে।

পরবর্তী উক্তিটি *("কাউকে")* তাকফীর আল-মু'আয়্যিন[২৫১]-এ একটি ব্যক্তিবিশেষের ব্যাপারে। এটা কোন কুফ্‌র বা যান্‌ব-এর গোষ্ঠীর শিরোনামাটি বহন করার ব্যাপারে বলছে না।

এর পরবর্তী উক্তিটিও *("ক্বিবলা-এর মানুষদের থেকে")* [২৫২] একটি বিতর্কিত বিষয়। এটা জানা বিষয় যে, সাহাবা Ê কিছু ক্বিবলা-এর মানুষদেরকে মুরতাদ বলে ডেকেছেন এবং বন্দী করেছিলেন। সেই সাথে তারা সে সকল মানুষদেরকে হত্যা করেছিলেন, শারী'য়াহ-এর একটি অংশকে ত্যাগ করার জন্য এবং তাদের সম্পত্তি নিয়ে নিয়েছিলেন, যা রিদ্দাহ্‌-এর যুদ্ধে (যারা যাকাহ্‌ দেওয়া বন্ধ করে দিয়েছিল) এবং আত্‌-তাইফ-এর মানুষদের সাথে যুদ্ধে (যারা সুদি কার্যক্রম বন্ধ করতে অস্বীকৃতি জানিয়েছিল) হয়েছিল।

এরপরের উক্তিটি *("একটি যান্‌ব/পাপ-এর জন্য")* একটি বিতর্কিত বিষয় হিসেবে ইমামগণ স্বীকার করেছেন। এটা এরূপে বলা উচিত যে, একটি যান্‌ব/পাপ-এর জন্য, যেই যান্‌ব/পাপ-টিকে কুফ্‌র বলা হয় না। এটা এখনকার মত নয়, যখন মানুষ এই উক্তিটিকে ব্যবহার করে এমন সব উক্তি বা পাপ-এর ক্ষেত্রে, যেগুলোকে ক্বুরআন-এ পরিষ্কারভাবে কুফ্‌র বলা হয়েছে। আমরা এই শিরোনামাগুলো উদ্ভাবন করি নি, বরং এগুলো আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালাই শ্রেণীভুক্ত করেছেন একটি নির্দিষ্ট 'আমালকারী ব্যক্তিকে শনাক্ত করার জন্য।

পরবর্তী উক্তিরও *("যতক্ষণ না সে এটাকে হালাল করে")* একটি বিতর্কিত বিষয়বস্তু রয়েছে। এটা শুধুমাত্র পাপ ও বড় পাপ-এর ক্ষেত্রে ব্যবহার করা যায়, যেহেতু, মুরতাদরা এবং যারা যাকাহ্‌ দেওয়া বন্ধ করে দিয়েছিল, সাহাবা Ê তাদেরকে এমনকি জিজ্ঞেসও করেন নি যে, তারা কি এরূপ মনে করে যে, তারা যা করেছে তা হালাল, বা তারা কি এটাকে হালাল করেছে, নাকি করেনি। আরেকটি উদাহরণ হল, সেই লোকদের, যারা দ্বীন ইসলামকে উপহাস করেছিল। কেউ তাদেরকে জিজ্ঞেস করে নি যে, তারা কিরূপ চিন্তা করে, অথবা তারা কি মনে করে যে, তাদের উক্তিটি হালাল ছিল। এটা জরুরী নয়, যেহেতু শারী'য়াহ এই ঘটনাটির জন্য নির্দেশাবলি ঠিক করে দিয়েছে এবং এটাকে অবিলম্বে কোন দ্বিধা ব্যতীত কুফ্‌র বলে দিয়েছে। এই বিষয়ে প্রশ্ন করা বোকামি হবে।

কিছু পাপ/ভুল রয়েছে, যেগুলোর ব্যাপারে অনুসন্ধানের প্রয়োজন রয়েছে যে, সেটি শারী'য়াহ-এর অনুসারে কুফ্‌র কিনা। এরপর ব্যক্তিটিকে জিজ্ঞেস করতে হবে যে, সে ঐ 'আমাল/কাজটি-কে হালাল মনে করে, নাকি করে না, উদাহরণস্বরূপ, মদ পান করা, ব্যভিচার এবং এরূপ অনেক কিছু, যা আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা বড় পাপ (কাবীরাহ্‌ গুনাহ) হিসেবে শনাক্ত করেছেন। 'উমার (রদিঃ)-এর ঘটনাটিকে উদাহরণ হিসেবে নেওয়া যাক। তিনি কিছু সাহাবা Ê, যারা মদ পান করেছিল, তাদেরকে জিজ্ঞেস করেছিলেন, *'তোমরা কেন এরূপ করেছিলে?'* যখন তারা বলল, *'আমরা ভেবেছিলাম যে, এটা হালাল ছিল,'* তাদেরকে তাওবাহ্‌ করার নির্দেশ দেওয়া হয়েছিল, অন্যথায় তাদেরকে মুরতাদ হিসেবে হত্যা করতে হত। এই বিধিটিতে সাহাবা Ê -গণ নিশ্চিতভাবে একমত্। যখন তারা তাওবাহ্‌ করলো, এরপর তাদেরকে পাপী হিসেবে চাবুকাঘাত করা হয়েছিল, মদ পান করার জন্য।

---

[২৫১] এটা হল প্রকৃতপক্ষে ব্যক্তিটির নাম উল্লেখ করে তাকফীর করা, যেমনঃ অমুক ঐ কুফ্‌র-টি করার কারণে সে কাফির।

[২৫২] ক্বিবলা-এর মানুষ মানে হল সে সকল মানুষ, যারা দু'টি সাক্ষ্য দিয়েছে এবং মাক্কাহ্‌-এর দিকে সলাহ্‌ আদায় করে।

দ্বিতীয় উদাহরণটি দেখুন, যেখানে ব্যক্তিটি তার শাশুড়িকে বিয়ে করেছিল। তাকে হত্যা করা হয়েছিল। যাহোক, যেই ব্যক্তিটি তার শাশুড়িকে বিয়ে করেছিল, রসূল ﷺ সেই ব্যক্তিটিকে জিজ্ঞেস করেন নি যে, 'তুমি এটা কেন করেছিলে? অথবা তুমি কি মনে কর যে সেটা হালাল ছিল নাকি হারাম ছিল? বরং, এই ব্যক্তিটিকে হত্যা করার জন্য এবং তার সম্পত্তি বাজেয়াপ্ত করে বাইত আল-মাল-এ রাখার জন্য তিনি ﷺ বার্‌রা (রদিঃ)-এর চাচা-কে পাঠিয়েছিলেন। [২৫৩]

এছাড়াও, যে সকল মানুষেরা তাবুকের যুদ্ধে সাহাবাগণ ও হুফ্‌ফায (যারা ক্বুরআন হিফ্‌য করেছিল) Ê -দেরকে উপহাস করছিল, আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা তাদেরকে ঈমান আনার পর কাফির বলে ঘোষণা দিয়েছিলেন, তাদেরকে একথা জিজ্ঞেস না করে যে, তারা কিরূপ চিন্তা করেছিল বা তারা এরূপ কেন করেছিল। প্রকৃতপক্ষে, তারা উচ্চস্বরে স্বীকার করেছিল যে, তারা কুফ্‌র করতে চায় নি, কিন্তু আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালা তাদেরকে কুফ্‌ফার হিসেবে লেবেল করেছিলেন,

قل أ با لله و آياته و رسوله كنتم تستهزئون لا تعتذروا قد كفرتم بعد إيمانكم إن نعف عن طائفة منكم نعذبكم طائفة بأنهم كانوا مجرمون

***"বলুনঃ তবে কি তোমরা আল্লাহ্‌, তার আয়াতসমূহ ও তার রসূলের সাথে ঠাট্টা-বিদ্রূপ (ইস্‌তিহ্‌যাআ) করছিলে? তোমরা এখন ওজর পেশ কোরো না; তোমরা তো কুফ্‌র করেছ নিজেদের ঈমান প্রকাশের পর। তোমাদের মধ্যে কোন দলকে আমি ক্ষমা করলেও অন্য দলকে শাস্তি দেবই, কেননা তারা ছিল অপরাধী।" -সূরা আত্‌-তাওবাহঃ ৬৫-৬৬***

সুতরাং, আমরা এখানে এমনসব ভুল/পাপ-এর দিকে তাকাচ্ছি, যেগুলোকে কুফ্‌র বলা হয়, কিন্তু মানুষদেরকে এটা জিজ্ঞেস করার প্রয়োজন নেই যে, তারা কিরূপ চিন্তা করেছিল অথবা তারা কেন এরূপ করেছিল। যদি তারা 'আমল-টি করতে ইচ্ছা করে থাকে, তবে তারা কুফ্‌র-টি করতেই ইচ্ছা পোষণ করেছে, এবং এটির জন্য আর কোন বিকল্প পদ্ধতি নেই। এটা তাদের ক্ষেত্রেও একই, যারা রসূল ﷺ-কে গালি দেয়, ক্বুরআন-এ থুতু নিক্ষেপ করে, আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালাকে গালি দেয় অথবা আল্লাহ্‌ সুবহানাহু তা'য়ালার আইনের বিরুদ্ধে একটি আইন প্রণয়ন করে। এসব 'আমল শুধুমাত্র একটি জিনিসই বুঝায়, আর তা হল যে, ইসলামের আর কোন অবশিষ্ট নেই এবং কুফ্‌র সেই ব্যক্তির অন্তর/ক্বল্‌ব/দিল-এ প্রতিষ্ঠিত হয়ে গিয়েছে, যে ব্যক্তি 'আমল-টি করেছে। এটা ক্বুরআন-এর সে সকল আয়াতসমূহ, যেগুলো এই বিষয়টির ব্যাপারে কথা বলে, সেগুলোর দ্বারা পরিষ্কারভাবে প্রমাণিত হয়ে গিয়েছে। রসূল ﷺ-এর কাজ/'আমালসমূহ এবং তার পরে সাহাবা Ê -গণের 'আমলসমূহ সম্পূর্নরূপে এই বুঝ-এর অনুসারেই হয়েছিল। আরেকটি দলীল, যা আমাদের গবেষণাকে সাহায্য করতে পারে, তা হল 'আলী (রদিঃ)-এর ঘটনাটি,

[২৫৩] আবূ দাঊদ, ইমাম আহ্‌মাদ এবং তিরমিযি দ্বারা বর্ণিত

যেখানে একজন ব্যক্তি বলেছিল যে, কা'ব ইব্‌ন আল-আশরাফ[২৫৪]-কে একটি বিশ্বাসঘাতকতাপূর্ণ পদ্ধতিতে হত্যা করা হয়েছিল, এবং 'আলী (রদিঃ) সেই ব্যক্তিটিকে হত্যা করার নির্দেশ দিলেন।[২৫৫]

আমাদের এই আলোচনার সাথে সম্পর্কিত আরেকটি বিষয় হল, কেন শাইতন-কে কাফির বলে ঘোষণা দেওয়া হল? সে তো তার ভুল আল্লাহ্ সুবহানাহু তা'য়ালার সামনেই স্বীকার করে নিয়েছিল, এবং সে এটি (নিজের ভুল)-কে তার নিজের জন্য হালাল বলেও ঘোষণা দেয় নি। সে শুধুমাত্র তার কাজটি বিচার দিবস পর্যন্ত বজায় রাখতে চেয়েছিল। আর এটাকে বলা হয়, কুফ্‌র আল-'ইনাদ (একগুঁয়ে/জেদি কুফ্‌র), যার সাথে উক্তির কোন সম্পর্ক নেই, অথবা উক্তির দ্বারা কোন কিছুকে হালাল করার কোন সম্পর্ক নেই। এই কারণে আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা শাইতনের 'আমল সম্পর্কে বলেছেন,

أبى و استكبر و كان من الكافرين

*"সে অমান্য করলো, এবং অহংকার করলো, তাই সে কাফিরদের অন্তর্ভুক্ত হয়ে গেল।"-সূরা আল-বাক্বরাহঃ ৩৪*

সুতরাং, এই আয়াত থেকে, আমরা জানি যে, শাইতন রিদ্দাহ্ করেছিল, একটি আদেশ প্রাপ্ত হবার পর, সেই আদেশের প্রতি অবাধ্যতা জোরদার রাখার মাধ্যমে। তবুও, আজকে কোন সচেতন সৃষ্টি শাইতনকে মুসলিম বলে ঘোষণা দেয় না এবং তাকে অব্যাহতি দেয় না।

## তাওহীদ আল-হাকিমিয়্যাহ্! বিদ'আহ্ নাকি না?

### আল-হাকিমিয়্যাহ্ তাওহীদ কি?

তাওহীদ আল-হাকিমিয়্যাহ্ এর কথা বিবেচনা করলে দেখা যায় যে, তাওহীদের এই বিশেষ অংশটির প্রতি বিপুল পরিমাণের বিরোধীতা গড়ে উঠেছে। এই বিরোধীতা তাদের থেকে আসে, যারা বলে যে, তাওহীদ আল-হাকিমিয়্যাহ্ পরিভাষাটি একটি বিদ'আহ্ (নব উদ্ভাবন) । এই যুক্তিটির ভিত্তি হল যে, তাওহীদের অন্যান্য পরিভাষাসমূহ বহু দিন আগে থেকে উল্লেখকৃত হয়ে আসছে, কিন্তু এই তাওহীদটি আজ নতুন এবং এটি পূর্ববর্তী 'আলিমদের থেকে আসেনি। এভাবে, مص طلح (পরিভাষায় প্রকাশ)-এর ব্যাপারটি, 'তাওহীদ আল-হাকিমিয়্যাহ্' এটা কি একটা বিদ'আহ্ নাকি না? যদি এটা একটা বিদ'আহ্ হয়ে থাকে, তবে কেন? আর যদি এটা একটি বিদ'আহ্ না হয়ে থাকে, তবে কে এরূপ উক্তি করেছে এবং এর অনুসরণ অমান্য করার দলীলসমূহ কি? প্রতিপক্ষ হতে হাকিমিয়্যাহ্-এর প্রতি এরূপ আপত্তিসমূহের উত্তর দেওয়ার ক্ষেত্রে, এটা এরূপে উত্তর দেওয়া উচিত,

*১. প্রকৃত পরিভাষাটি কোত্থেকে এসেছে, মানে কে এটা বলেছিল এবং এটা কিভাবে ইসলামের সাথে জড়িত?*

---

[২৫৪] এই লোক ইহূদি গোষ্ঠীর অন্যতম ধর্মীয় নেতা ছিল এবং সে প্রকাশ্য ইসলামের বিরোধীতা করেছিল এবং নবী ﷺ-এর বিরুদ্ধে সে প্রচারাভিযানে সাহায্য করেছিল।

[২৫৫] আল-জামি' উল-আহকাম ফীল-ক্বুরআন, ভলিউমঃ ০৮, পৃষ্ঠাঃ ৮২

*২. আমরা কি বুঝাতে চাই, যখন আমরা বলি 'তাওহীদ আল-হাকিমিয়্যাহ্' এবং এর তাৎপর্যসমূহ কি?*

*৩. দ্বীনের মধ্যে নতুন পরিভাষার সূচনা করার আর উদাহরণ আছে কি?*

## হাকিমিয়্যাহ্ সরাসরি তাওহীদের সাথে জড়িত

হাকিমিয়্যাহ্-এর পরিভাষাটি, আরোও নির্দিষ্ট করে বলতে হলে, ক্বুরআন হতে এসেছে, যেখানে আল্লাহ্ বলেছেন,

إن الحكم إلا لله

***"আল্লাহ্ ছাড়া কারোও বিধান দেওয়ার অধিকার/কর্তৃত্ব নেই।" সূরা ইউসুফঃ ৪০, আল-আন'আমঃ ৫৭***

و لا يشرك في حكمه أحداً

***"আর তিনি নিজ কর্তৃত্বে কাউকে শরীক করেন না।"-সূরা আল-কাহ্ফঃ ২৬***

و من لم يحكم بما أنزل الله فأولئك هم الكافرون

***"আর যারা আল্লাহ্ যা নাযিল করেছেন, তদানুযায়ী বিচার করে না, তারাই কাফির (অবিশ্বাসী)।"-সূরা আল-মাইদাহঃ ৪৪***

আল্লাহ্ সুবহানাহু তা'য়ালার নামসমূহ ও গুণাবলি থেকেই এই বিষয়টি এসেছে, যেমনঃ আল-হাকাম, আল-'আদ্ল, আল-মুতাকাব্বির এবং আল-মালিক। তাওহীদ আল-হাকিমিয়্যাহ্-কে অস্বীকার করা হল প্রকৃতপক্ষে আল্লাহ্ সুবহানাহু তা'য়ালার নামসমূহ ও গুণাবলিকে ইলহাদ[২৫৬] করা। এটা খুবই বিপজ্জনক এবং আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা বলেছেন,

و لله الأسماء الحسنى فادعوه بها و ذروا الذين يلحدون في أسمائه سيجزون ما كانوا يعملون

***"আর আল্লাহ্‌র জন্য রয়েছে সুন্দরতম নামসমূহ; অতএব তোমরা তাকে সেসব ধরেই ডাকো। আর তাদের বর্জন করে চল, যারা তার নামসমূহ ইলহাদ (বিকৃত) করে। অচিরেই তাদেরকে দেওয়া হবে তাদের কৃতকর্মের ফল।"-সূরা আল-আ'রফঃ ১৮০***

ইব্‌ন 'আব্বাস (রদিঃ) এই আয়াতের তাফসীরে বলেছেন, ***'তারা শির্‌ক করেছিল।'*** কতক একথা বলে যুক্তি দেখায় যে, ***"আমরা আল-হাকাম নামটিতে বিশ্বাস করি, কিন্তু আমরা হাকিমিয়্যাহ্-এ বিশ্বাস করি না,"*** যা আজ কতক মানুষ বলছে। কিন্তু এই যুক্তিটি সেরূপই, যেরূপ হল একথা বলা যে, ***"আমরা আল্লাহ্-তে বিশ্বাস***

---

[২৫৬] এটা হয় যখন কেউ আল্লাহ্ সুবহানাহু তা'আলার কোন একটি নামের অর্থকে অস্বীকার করে। প্রসঙ্গ ব্যক্তি শুধুমাত্র নামটিকে অস্বীকার করতে পারে অথবা নাম ও শিরোনামা উভয়কেই অস্বীকার করতে পারে। এটা পথভ্রষ্ট দলগুলোর একটি বৈশিষ্ট্য, যেমনঃ জাহমিয়্যাহ্।

***করি, কিন্তু আমরা উলূহিয়্যাহ্-এ বিশ্বাস করি না।"*** এটা গ্রহণযোগ্য নয়, যেহেতু তোমার নামটিতে বিশ্বাস করতে হবে, সেই সাথে তার তাৎপর্যেও বিশ্বাস করতে হবে। আর প্রকৃতপক্ষে একটি মূলনীতি হিসেবে তাওহীদ আল-হাকিমিয়্যাহ্-কে অস্বীকার করা, বড় শির্ক ও বড় কুফ্র-এর অতি নিকটবর্তী। এর কারণ হল, যদি এই তাওহীদ বিদ'আহ্ হয়ে থাকে, তবে এর মানে হল শির্ক আল-হাকিমিয়্যাহ্ হালাল/বৈধ। এর দলীল হলঃ

و لا يشرك في حكمه أحداً

*"আর তিনি নিজ কর্তৃত্বে কাউকে শরীক করেন না।"-সূরা আল-কাহ্ফঃ ২৬*

এই আয়াতে আল্লাহ্ সুবহানাহু তা'য়ালা তার আইনপ্রণয়নের ক্ষমতা এবং এতে কাউকে শরীক করার ফলে বড় শির্ক-কে সরাসরি সম্পর্কিত করেছেন। তাওহীদের সাথে সম্পর্কিত কোন কিছু কখনোই বিদ'আহ্ হতে পারে না এবং এরূপ কোন কিছুকে কখনোই এই দৃষ্টিতে দেখা উচিত না। যারা তাওহীদ আল-হাকিমিয়্যাহ্ পরিভাষাটি অস্বীকার করেন, তারা অনেক সংকীর্ণ মনের অধিকারী, কারণ তারা এটা উপলব্ধি করেন না যে, উলূহিয়্যাহ্ হল একটি মূলনীতিকে বুঝার সুবিধার্থে একটি পরিভাষা, ঠিক যেমন হাকিমিয়্যাহ্ একটি পরিভাষা।

## 'হাকিমিয়্যাহ্' পরিভাষাটির দ্বারা আমরা কি বুঝাতে চাই?

যখন আমরা একটি পরিভাষা বলি, তখন অবশ্যই আমাদের তার জন্য একটি অর্থ থাকতে হবে। আর যখন ব্যাখ্যা করতে বলা হয়, এটা একটা ইসলামিক দায়িত্ব যে, যে পরিভাষাটি আমরা ব্যবহার করছি, তার একটি ব্যাখ্যা দেওয়া। কারণ যদি এরূপ পরিভাষা ব্যবহার করার কোন অধিকার আমাদের না থেকে থাকে, তবে আমাদের এর ব্যবহার ভিত্তিহীন। যখন আমরা হাকিমিয়্যাহ্ পরিভাষাটি বলি, আমরা এর দ্বারা আল্লাহ্ সুবহানাহু তা'য়ালার সেই হাক্ব-এর সংরক্ষণ বুঝিয়ে থাকি, যা তিনি তার শত্রুদের বিরুদ্ধে আমাদের কাছে আমানাত স্বরূপ দান করেছেন। সেই হাক্ব/অধিকার-টি হল আইনপ্রণয়ন, বিচার করা এবং বিচার কার্যকর করার হাক্ব/অধিকার, যা নিম্নোক্ত দালীলের উপর ভিত্তি করে,

شرع لكم من الدين

*"তিনি তোমাদের জন্য দ্বীন প্রণয়ন/নির্ধারণ করেছেন"-সূরা আশ্-শূরাঃ ১৩*

أم لهم شركاؤا شرعوا لهم من الدين ما لم يأذن به الله

*"তাদের কি এমন কতক শরীক দেবতা আছে, যারা তাদের জন্য এমন এক দ্বীনের বিধান দিয়েছে যার অনুমতি আল্লাহ্ দেননি?-সূরা আশ্-শুরাঃ ২১*

ثم جعلناك على شريعة من الأمر فاتبعها و لا تتبع أهواء الذين لا يعلمون

*"অতঃপর আমি আপনাকে সম্পূর্ন আদেশ থেকে একটি শারী'য়াহ-এর উপর প্রতির্ষ্ঠিত করেছি, অতএব আপনি এর অনুসরণ করুন এবং মুর্খদের প্রবৃত্তির অনুসরণ করবেন না।"-সূরা আল-জাসিয়াহঃ ১৮*

